পশ্চিমবঙ্গ মধ্য-শিক্ষা পর্ষৎ কর্তৃক নবম, দশম ও একাদশ শ্রেণীর
পাঠ্যপুস্তক রূপে অনুমোদিত

# বাংলায় বুক-কিপিং

[ ব্যবসায় গণিতসহ ]

শ্রীনির্মলেন্দু দাশগুপ্ত, এম, এ ( কমার্স ), চার্টার্ড একাউণ্ট্যাণ্ট
( স্বর্ণপদকপ্রাপ্ত )
কলিকাতা বিশ্ববিদ্যালয় এবং গোয়েঙ্কা কলেজ অব্ কমার্স এণ্ড্ বিজনেস্
অ্যাড্মিনিস্ট্রেশন্-এর অধ্যাপক, আশুতোষ কলেজ, সিটি কলেজ
( কমার্স ) এবং স্কটিশ চার্চ কলেজের ভূতপূর্ব অধ্যাপক
প্রণীত

ফরোয়ার্ড পাবলিশার্স
৪৫-বি শ্যামাপ্রসাদ মুখার্জী রোড, কলিকাতা-২৬

প্রকাশক
ইণ্ডো-ইউরোপিয়ান বুক এজেন্সীর পক্ষে
শ্রীনির্মল কুমার বসু
১৪১।১ বি, রসা রোড, কলিকাতা—২৬

চতুর্থ সংস্করণ, ১৯৬০

একমাত্র বিক্রয় প্রতিনিধি
ইণ্ডিয়ান বুক এজেন্সী
১২।১ বংকিম চ্যাটার্জী ষ্ট্রীট, কলিকাতা-১২

মুদ্রাকর
শ্রীগঙ্গারাম পাল
মহাবিদ্যা প্রেস
১৫৬, তারক প্রামাণিক রোড, কলিকাতা-৬

# প্রথম সংস্করণের ভূমিকা

ইংরেজ-অধিকার দেশ থেকে চলে যাবার পর থেকেই দেশীয় ভাষাগুলি মাথা চাড়া দিয়ে উঠতে চাচ্ছে। শিক্ষাক্ষেত্রে ইংরেজী যাঁতাকল বহুদিন ভারতীয় শিক্ষাব্রতীদের মস্তিষ্ক নিষ্পেষণ করেছে। এখন যারা আসছে, তাদের মস্তিষ্ক যাতে একটু রেহাই পায়, সেই চেষ্টা দেশের কল্যাণকামীই করছেন। আমিও নিজেকে, সামান্য হলেও, তাদেরই দলের একজন বলে মনে করি। সেইটুকু গৌরব কল্পনা করেই "বাংলায় বুক-কিপিং" বইখানি বাঙ্গালী ছাত্র-মহলে তুলে ধরবার স্পর্ধা করছি।

কিন্তু অনেকেই হয়তো অভিযোগ করবেন যে, বইখানিতে বাংলার চেয়ে ইংরেজীই বেশী। সেকথা আমিও সম্পূর্ণ অস্বীকার করতে পারি না। বইখানি এরূপ করার কারণ এই যে, যে বিষয় নিয়ে বইখানি লেখা,তা অত্যন্ত ব্যবহারিক জগতের জিনিষ, অত্যন্ত Practical. আমাদের দেশের ব্যবসায় মহলে ইংরেজী হিসাব বেশ শিকড় গেড়েই বসেছে। একে অস্বীকার করবো কী করে? আমি যদি বাংলায় একখানি বই লিখি, বা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের যদি বাংলায় হিসাবরাখা পদ্ধতিতে আপত্তি

না থাকে, অথবা বিদ্যায়তনগুলিতে যদি আগাগোড়া বাংলাই শিক্ষা দেওয়া হয়, কিন্তু ব্যবসায় মহলে যদি রাতারাতি সব ইংরেজী পদ্ধতি পরিত্যক্ত না হয়, তবে তো অনেকে শিক্ষাই কার্যক্ষেত্রে গিয়ে লজ্জা পেতে পারে বা অকেজো হয়ে থাকতে পারে। তাই, সেই আশঙ্কা করে, ছাত্রদের কর্মজীবনের সুবিধার প্রতি লক্ষ্য রেখে, রাতারাতি সব ইংরেজী বাংলা করে দেবার দুঃসাহস থেকে আপাততঃ বিরত থাকলাম। ব্যবসায় জগতের তালে তাল রেখে চলাই যুক্তিসঙ্গত মনে করলাম।

*　　*　　*　　*　　*

বিনীত

গ্রন্থকার

## দ্বিতীয় সংস্করণের ভূমিকা

আমার ছোট ছোট ভাইদের—বিশেষ করে যারা ইংরেজী ভাষায় অপেক্ষাকৃত অপটু, তাদের—উপকারে লাগবে, এই আন্তরিক আগ্রহ নিয়ে ক্ষুদ্র বইখানি পরীক্ষামূলকভাবে প্রথম লিখেছিলাম। আমার চেনা এবং অচেনা অনেক ছাত্র আমাকে জানিয়েছে বইখানি পড়ে তারা বিশেষ উপকৃত হয়েছে। এখন আর আমার সন্দেহ নেই যে এইরূপ একখানি ইংরেজী বাংলা মেশানো বুককিপিং বইয়ের ছাত্রমহলে বিশেষ প্রয়োজন আছে। তাই অধিকতর নিশ্চয়তার সঙ্গে বইখানির দ্বিতীয় সংস্করণ বার করছি এবং এই সুযোগে বইখানি যথাসম্ভব সম্পূর্ণতর করার প্রয়াস পেয়েছি।

*　　*　　*　　*　　*

এ ছাড়া শ্রদ্ধেয় অধ্যক্ষ শ্রীযুক্ত অরুণকুমার সেন মহাশয়ের উপদেশক্রমে বইয়ের শেষে বুককিপিং-এ প্রচলিত কতগুলি ইংরেজী শব্দের বাংলা পরিভাষার একটি তালিকাও যোগ করেছি। আমার বইখানিতে যদিও ইংরেজী শব্দেরই অধিক প্রাধান্য দেওয়া হয়েছে, তবু পরিভাষা সংকলন

## বুক-কিপিং-এর সম্বন্ধে প্রচলিত কয়েকটি শব্দের আলোচনা

**Transaction**—ব্যবসায়ের জীবনের যে সব ঘটনা ব্যবসায়ের আর্থিক অবস্থার পরিবর্তন ঘটায়, সেই সব ঘটনাকেই ব্যবসায়ের Transaction বা লেন্-দেন বলে। কাজেই ধারে বা নগদ টাকায় কোন কিছু ক্রয় করা বা বিক্রয় করা, যেমন Transaction, কাউকে কিছু টাকা দেওয়া বা কারুর কাছ থেকে কিছু টাকা পাওয়াও তেমনি Transaction, আবার Bad Debt বাবদ কিছু টাকা খোওয়া যাওয়া বা Depreciation বাবদ সম্পত্তির কিছু মূল্য-হানি ঘটা, তা-ও ব্যবসায়ের Transaction.

বুক-কিপিং-এর কাজই হোল, ব্যাবসায়ের যাবতীয় Transaction বা আর্থিক অবস্থার পরিবর্তনের যথাযথ হিসাব রাখা।

**Account**—Account বা খাতে হচ্ছে হিসাব রাখার আসল ঘাঁটি। একটি Transaction বা লেন-দেনে ব্যাবাসায়ের যে আর্থিক অবস্থার পরিবর্তন হয়, Account-গুলির মাধ্যমেই তা প্রকাশ করা হয়। হিসাবের প্রধান খাতা লেজারের বিভিন্ন পৃষ্ঠায় বিভিন্ন Account রাখা হয়। বিভিন্ন ব্যক্তি (যাদের সাথে ব্যবসায়ের লেন-দেন চলে), ব্যবসায়ের বিভিন্ন সম্পত্তি, ব্যবসায়ের বিভিন্ন আয় ও ব্যয়ের নামে নামে লেজারে আলাদা-আলাদা পৃষ্ঠা নির্দিষ্ট থাকে। এই পৃষ্ঠাগুলিতে আবার হিসাব লেখার সুবিধার জন্য কতগুলি ঘর (ruling) করা হয়। বিভিন্ন ব্যক্তি, বস্তু বা আয়, ব্যয়ের নামে লেজারে এইভাবে হিসাব লেখার পৃথক্ পৃথক্ যে স্থানগুলি নির্দিষ্ট রাখা হয়, সেইগুলিকেই লেজারের Account বা খাতে বলা হয়। এই ব্যবস্থায় একই ধরণের লেন-দেন একই যায়গায় লেখা হয়ে যায় এবং ব্যবসায়ের জ্ঞাতব্য খবর সহজেই পাওয়া যায়। যেমন, রামের সঙ্গে ব্যবসায়ের যাবতীয় লেন-দেন রামের Account-এ লেখা হয়, কলকব্জা সংক্রান্ত যাবতীয় লেন-দেন কলকব্জার Account-এ লেখা হয়, কর্মচারীদের যখন যত বেতন দেওয়া হয়, সব বেতন Account-এ লেখা হয় ইত্যাদি।

**Personal Account**—লেজারের যাবতীয় Account-গুলিকে Personal এবং Impersonal এই দুই ভাগে ভাগ করা যায়। **Personal Account** মানে ব্যক্তি সংক্রান্ত হিসাব। কোন অংশীদারী ব্যবসায় বা

যৌথ কারবার—এগুলিকেও "ব্যক্তি" বলে ধরা হয়। সুতরাং, Ram's a/c, Shyam's a/c, Dhar & Dutta Co's a/c Hindustan Traders Ltd. a/c—এইসব Personal Account. কোন Personal Account-এ debit balance থাকলে ঐ ব্যক্তিকে অধমর্ণ বা debtor বলে বুঝতে হবে এবং credit balance থাকলে, তাকে উত্তমর্ণ বা creditor বলে বুঝতে হবে।

**Impersonal Account**—লেজারের যে Accountগুলি ব্যক্তি সংক্রান্ত বা Personal নয়, সেগুলিকেই Impersonal Account বা অব্যক্তিক হিসাব বলা হয়। Impersonal Accountগুলিকে আবার বস্তু সংক্রান্ত ( Real ) এবং আয়ব্যয় সংক্রান্ত ( Nominal )—এই দুই ভাগে ভাগ করা যায়। Machinery a/c, Cash a/c, Salary a/c, Sales a/c —এ সবই Impersonal Account.

**Real Account**—লেজারের বস্তু সংক্রান্ত হিসাবগুলিকে Real Account বলা হয়। যেমন, Buildings a/c, Machinery a/c, Cash a/c —এ সবই Real Account. Real Account-গুলি ব্যবসায়ের সম্পত্তি নির্দেশক। এগুলিতে সর্বদাই debit balance থাকে।

**Nominal Account**—আয়ব্যয় জাতীয় হিসাবগুলিকে Nominal Account বা নামিক হিসাব বলে। যেমন, Salary a/c, Purchases a/c, Sales a/c, Rent a/c, Cmmission a/c,—এগুলি সব Nominal Account. কোন Nominal Account-এ debit balance থাকলে বুঝতে হবে, তা' ব্যবসায়ের ব্যয় অথবা লোকসান, আর credit balance থাকলে বুঝতে হবে, তা' ব্যবসায়ের আয় বা লাভ।

**Debtor**—ব্যবসায়ে যে Transaction বা লেন-দেন হয়, Accountant বা হিসাব-রক্ষকের দৃষ্টিতে তা' হয় লেজারের Account-গুলির মধ্যে। লেন-দেন যে প্রকারেরই হোক না কেন, তা' বিশ্লেষণ করে দেখা যায় যে, প্রত্যেক লেন-দেনের দুইটি দিক আছে,—এক Account দেয় এবং অপর একটি Account নেয়। যে Account নেয় তাকে গ্রহীতা বা Debtor Account এবং যে Account দেয়, তাকে দাতা বা Creditor Account বলে।

এছাড়া, Debtor বললে, ব্যবসায়ের একজন সাধারণ দেনাদারকেও বোঝায়।

**Creditor**—ব্যবসায়ে যে কোন লেন-দেনকে বিশ্লেষণ করে দেখা যায় যে, তার মধ্যে দুটি দিক আছে,—দেওয়া এবং নেওয়া। লেজারের কোন Account দেয় এবং অপর একটি Account নেয়। যে Account নেয়, তাকে গ্রহীতা বা Debtor Account, এবং যে Account দেয়, তাকে দাতা বা Creditor Account বলে।

এ ছাড়া Creditor বললে, ব্যবসায়ের একজন সাধারণ পাওনাদারকেও বোঝায়।

**Debit**—লেজারের প্রত্যেক Account-এর মাঝ বরাবর একটি লাইন টেনে, Account-টিকে দুই ভাগে বিভক্ত করা হয়। বাঁ দিকটিকে বলা হয় নেওয়ার দিক বা debit side এবং ডান দিকটিকে বলা হয় দেওয়ার দিক বা credit side. যখন কোন Account কিছু পায়, তখন সেই Account-এর debit side-এ তা' লেখা হয় এবং debit side-এ এইরূপ হিসাব লেখাকেই বলা হয় "debit করা"। দুতরফা দাখিলার পদ্ধতিতে প্রত্যেক লেন-দেনের জন্য একটি Account debit এবং অপর একটি Account credit হয়।

**Credit**—প্রত্যেক Account-এর দুইটি দিক আছে—বাঁ দিকটি নেওয়ার দিক বা debit side এবং ডান দিকটি দেওয়ার দিক বা credit side. প্রত্যেক লেন-দেনে এক Account দেয় ও অপর একটি Account নেয়। যে Account দেয়, সেই Account-কে দাতা Account বা Creditor Account বলে এবং সেই Account-এর ডানদিকে অর্থাৎ credit side-এ গ্রহীতা বা Debtor Account-এর নাম লিখতে হয়। কোন Account-এর credit side-এ এইরূপ হিসাব লেখাকে বলে "credit করা"। প্রত্যেক লেন-দেনের জন্য একটি Account debit হয় এবং অন্য কোন Account credit হয়।

**Balance**—কোন Account বিভিন্ন সময়ে বিভিন্ন Account-এর কাছ থেকে যা পায়, সেই সব সেই Account-এ debit করা হয়। আবার, সেই

Account বিভিন্ন সময়ে বিভিন্ন Account-কে যা' দেয়, সেই সব সেই Account-এ credit করা হয়। যে কোন সময়ে আমরা যদি ঐ Account-এর debitগুলির সমষ্টি এবং creditগুলির সমষ্টির বিয়োগ ফল নির্ণয় করি, তবে সেই বিয়োগ ফলকেই ঐ Account-এর উদ্বৃত্ত বা balance বলে। Debit-এর দিকটি অধিকতর ভারী হলে উদ্বৃত্তকে বলা হয় debit balance, আর credit-এর দিকটি অধিকতর ভারী হলে উদ্বৃত্তকে বলা হয় credit balance. Balance নির্ণয় করলেই যে কোন Account-এর সঠিক অবস্থা সম্যক হৃদয়ঙ্গম হয়।

**Posting**—বুককিপিং-এর সাধারণ রীতি এই যে, কোন লেন-দেনের হিসাব সরাসরি লেজার Account-গুলিতে লেখা হয় না। প্রথমে কোন জার্নাল বা প্রাথমিক হিসাবের বইতে লেন-দেনটি লিপিবদ্ধ করা হয় পরে জর্নাল থেকে লেজারের একটি Account debit এবং অপর একটি credit করে তা' তুলে নেওয়া হয়। জার্নাল থেকে লেজারে এইভাবে হিসাব তুলে নেওয়াকে বলে "Posting".

**Folio**—Folio মানে পৃষ্ঠা। বুক-কিপিং-এ সব হিসাবের বইগুলিতেই পৃষ্ঠার ক্রমিক সংখ্যা দেওয়া থাকে। জার্নালের বইগুলির পৃষ্ঠার নম্বর-গুলিকে বলে Journal Folio Number, আর লেজার বইগুলির পৃষ্ঠার নম্বরগুলিকে বলে Ledger Folio Number. জার্নাল থেকে যখন লেজারে হিসাব তুলে নেওয়া হয় ( অর্থাৎ posting করা হয় ), তখন জার্নালের হিসাবের পাশে লেখা হয় লেজারের যে পৃষ্ঠায় হিসাব তোলা হোল, সেই পৃষ্ঠার নম্বর ( L. F. No. ), আর লেজারের হিসাবের পাশে লেখা হয় জার্নালের যে পৃষ্ঠা থেকে হিসাব তোলা হোল, সেই পৃষ্ঠার নম্বর (J.F.No.)। এই ব্যবস্থায় হিসাবগুলি কোথা থেকে কোথায় যাচ্ছে আসছে, সহজেই তার হদিশ মেলে। পৃষ্ঠার নম্বর বসানোর জন্য জার্নালগুলিতে ও লেজারের Account-গুলিতে আলাদা ঘর ( Column ) রাখা হয়।

**Voucher**—কোন লেন-দেনের প্রামাণিকতা নির্দেশক যে কোন কাগজ-পত্রকে "Voucher" বলে। যেমন, দোকান থেকে নগদ দামে কোন

# সূচীপত্র

## বুক-কিপিং

### প্রথম অধ্যায়



### দ্বিতীয় অধ্যায়



### তৃতীয় অধ্যায়



### চতুর্থ অধ্যায়



### পঞ্চম অধ্যায়

## একাদশ অধ্যায়



## দ্বাদশ অধ্যায়



## ত্রয়োদশ অধ্যায়



## চতুর্দশ অধ্যায়



## পরিশিষ্ট

# ব্যবসায় গণিত

# বাংলায় বুক-কিপিং

—০ঃ*ঃ০—

## প্রথম অধ্যায়

### 'বুক-কিপিং” পাঠের প্রয়োজনীয়তা

"বুক-কিপিং" বিষয়টি তোমাদের কাছে একেবারে নূতন। কাজেই যারা "বুক-কিপিং" বিষয়টি নূতন পড়তে আরম্ভ করেছো, তাদের মনে একটি কৌতুহল জাগ্রত হওয়া স্বাভাবিক, যে "বুক-কিপিং" বিষয়টি কী, আর তা পড়ে হবেই বা কী? ইতিহাস, গণিত, বিজ্ঞান ইত্যাদি বিষয়গুলি তোমাদের যেন পূর্বপরিচিত, এদের তোমরা চেনো, কিন্তু "বুক-কিপিং"? তোমাদের কাছে সে যেন কিম্ভূতকিমাকার এক নতুন জিনিস। যদি বলি, "বুক-কিপিং"-এর সোজা মানে ব্যবসায় বাণিজ্যের হিসাব কী করে লিখতে হয়, তাই শেখা, তবুও বোধ হয় তোমাদের মন থেকে বিরূপ ভাবটি কাটবে না। তোমাদের মত অল্প বয়সের ছাত্রদের কাছে বিশেষতঃ তোমাদের মত অধিকাংশ বাঙ্গলী ছাত্রদের কাছে, ব্যবসা-বাণিজ্য ও তার হিসাব-নিকাশ যেন অন্য জগতের কথা। তোমরা এগুলো বোধ হয় ঠিক পছন্দ করো না, বোধ হয় নীরস মনে হয় তোমাদের, তাই না? তার উপরে আবার ব্যবসায়ের লেন-দেনের হিসাব রাখার কথা বললে তো তোমাদের মধ্যে অনেকেই ভাবতে বসবে, তোমাদের বুঝি "খাতা-লেখা কেরানী" হবার বিদ্যা সেখানো হচ্ছে!

আসলে কিন্তু তা মোটেই নয়। যেমন তোমরা উদ্ভিদ্-বিদ্যা, জীববিদ্যা, রসায়ন শাস্ত্র, তর্কশাস্ত্র, সমাজ-বিজ্ঞান, ইত্যাদি নানা বিষয় পড়াশুনা করো, তোমাদের মন ও চিন্তাধারাকে শিক্ষিত ও মার্জিত করার জন্য, আবার পরবর্তী জীবনে এদের কোন একটিতে হয়তো বিশেষজ্ঞ হওয়ার জন্য, তেমনি "বুক-কিপিং"-ও এমন একটি বিষয়, যা' পাঠ করলে, জীবনধারায়,

চিন্তাধারায়, কার্য-পরম্পরায় কিছুটা সংযম, শৃঙ্খলাবোধ ও পরিচ্ছন্নতা আসা বিচিত্র নয়। আর ব্যবহারিক জীবনের বহু ক্ষেত্রে, বহু কর্মে নানাভাবে এ বিদ্যা তোমাদের সাহায্যে আসবে। তাছাড়া ব্যবসায় বাণিজ্য তো বুক-কিপিং-এর সাহায্য ব্যতীত ভাল ভাবে চলতেই পারে না।

কাজেই, তোমাদের মত তরুণ ছাত্রদের কাছে আমার এই অনুরোধ যেন কোনরূপ হীনতার বা তুচ্ছতাচ্ছিল্যের ভাব নিয়ে "বুক-কিপিং" বিষয়টি অধ্যয়ন করতে বসবে না। জীবনটা স্বপ্ন নয়, কঠোর বাস্তবের উপর এর প্রতিষ্ঠা। তাই কবিসম্রাট রবীন্দ্রনাথকে পর্যন্ত তাঁর জমিদারী চালানোর জন্য এবং শান্তিনিকেতন প্রতিষ্ঠার জন্য জটিল হিসাব দেখতে এবং বুঝতে হয়েছে! যোগীসম্রাট স্বামী বিবেকানন্দকেও বেলুড় মঠ প্রতিষ্ঠার জন্য হিসাব বুঝতে হয়েছে! আপন-ভোলা পরম পুরুষ শ্রীরামকৃষ্ণদেব কী বলতেন, জানো? বলতেন, "সাধু হবি, তা বলে বোকা হবি কেন?"

আর হিসাব যারা বোঝে না, তারা একরূপ বোকা বইকি! যে কোন একটা বড় কাজের ভার তো তাদের উপর দেওয়া চলবে না। তোমার উপর যদি একটা কাজের ভার দেওয়া হয়, যাতে কয়েক হাজার, বা কয়েক লক্ষ, বা কয়েক কোটি টাকা খরচ হবে, তবে তুমি সে কাজের ভার কী করে নেবে, যদি তুমি হিসাব কিছুই না বোঝো? হিসাবের জন্য তো তখন তোমাকে সম্পূর্ণরূপে অন্য লোকের উপর নির্ভর করতে হবে, আর হিসাবের ব্যাপারে এইভাবে অন্য লোকের উপর পুরোপুরি নির্ভর করা থেকে, কত বিপত্তিই না হয়েছে! কত সজ্জন ব্যক্তিকে মিথ্যা কলঙ্কের বোঝা মাথায় নিতে হয়েছে, কত বড় বড় জমিদার সন্তানকে পথে বসতে হয়েছে, কত পরিশ্রমী ও সরলপ্রাণ ব্যবসায় মালিককে এর ফলে সর্বস্বান্ত হতে হয়েছে!

তাই, তোমরা যারা হিসাব রাখার নিয়মগুলি শেখার সুযোগ পাচ্ছো, তারা সে সুযোগ হেলায় নষ্ট কোরো না। পরবর্তী জীবনে ছোট বড় অনেক ক্ষেত্রে এ বিদ্যা কাজে লেগে যেতে পারে।

## হিসাব রক্ষকের প্রয়োজনীয় গুণাবলী

হিসাব রাখার নিয়মগুলি সাধারণ ভাবে শেখা প্রায় সকলের পক্ষেই সম্ভব। কিন্তু এ কাজে তুমি যদি পারদর্শিতা লাভ করতে চাও, তবে তোমাকে এই তিনটি প্রধান গুণ অর্জন করতে হবে—

**সর্বপ্রথম, শুদ্ধভাবে লেখা।**
**দ্বিতীয়, পরিচ্ছন্নভাবে লেখা।**
**তৃতীয়, তাড়াতাড়ি লেখা।**

প্রথম প্রথম হয়তো শুদ্ধভাবে এবং পরিচ্ছন্নভাবে লিখতে গিয়ে তাড়াতাড়ি লেখা হবে না, আবার তাড়াতাড়ি লিখতে গেলে ভুল লেখা হয়ে যাবে, কিন্তু যত্ন সহকারে অনুশীলন করলে একসঙ্গে তিনটি গুণেরই অধিকারী হওয়া যায়, আর একসঙ্গে ঐ তিনটি গুণের অধিকারী হলে, তবেই তোমাকে একজন আদর্শ হিসাব-রক্ষক বলা হবে।

## "বুক-কিপিং" অঙ্ক নয়

ছাত্রদের মধ্যে অনেককেই মনের মধ্যে একটি ভ্রান্ত ধারণা প্রবলভাবে পোষণ করতে দেখেছি। সে ধারণাটি এই যে "বুককিপিং" অঙ্কেরই সামিল। সংখ্যাগুলো ঠিক মত লিখে, যোগ বিয়োগ ঠিক করে করলে আর উত্তরটি ঠিক ঠিক পেলেই হোল। তবেই পরীক্ষায় পুরো নম্বর পাওয়া যাবে। ঠিকমত লাইন টানা, ঘর করা, এগুলো করতে তো আর বুদ্ধি লাগে না, তাই এগুলো এমন কিছু ধর্তব্যের মধ্যে নয়। কিন্তু "বুককিপিং" এর ছাত্রদের এরকম ধারণা থাকা অতি মারাত্মক। "বুককিপিং"-এ লাইনটানা, ঘর করা, শিরোনামা লেখা ইত্যাদির যেমন যেমন নিয়ম আছে, সেই নিয়মগুলি সর্বদা অবশ্য পালনীয়। এজন্য স্কেল, পেন্সিল এবং প্রয়োজন মত রবার ব্যবহার করা খুবই সঙ্গত। অঙ্কের মত উত্তর মিললেই "বুককিপিং"-এর উত্তর হয় না। আলস্য এবং জড়তা কাটিয়ে সব কিছু ঠিক্ ঠিক্ করে করতে হবে।

## "বুক-কিপিং" কাহাকে বলে

"বুককিপিং"-এর অর্থ হিসাব রাখা। সুতরাং "বুককিপিং" আমাদের হিসাব রাখার প্রণালী সম্বন্ধে শিক্ষা দেয়। কেউ হয়তো বলবে, হিসাব রাখা কী এমন কঠিন কাজ, যে অত পরিশ্রম করে "বুককিপিং" পড়ে তা' শিখতে হবে? বাড়ীতে কি আমরা টাকা পয়সার হিসাব রাখি না? দোকানদাররা, ফেরিওয়ালারা—ওরা কি সব "বুককিপিং" পড়ে নিয়ে নিজেদের টাকা পয়সা, দেনা-পাওনার হিসাব রাখে নাকি? কথাটা সত্য বটে। ছোট দোকানদাররা, ফেরিওয়ালারা এবং আমরা, আমাদের কাজ চলার মত হিসাব "বুককিপিং" না পড়েও রেখে থাকি। কিন্তু সে হিসাব কতটুকু! কত টাকার কারবার আমরা করি? বিরাট একটা ব্যবসায় প্রতিষ্ঠান, একটা বিরাট ব্যাঙ্ক বা ইন্স্যুওরেন্স কোম্পানি—যাদের শাখা পৃথিবীর প্রায় সর্বত্র ছড়ান, প্রতিদিন তাদের কত লক্ষ টাকার কারবার চলছে, কত লোক কতভাবে তাদের প্রতিষ্ঠানে কাজ করছে, একই সময়ে কত বিচিত্র সব লেন-দেন ঘটছে, তা' তোমাদের প্রায় কল্পনারও অতীত। সেই অগণিত বিচিত্র লেন-দেনের পুঙ্খানুপুঙ্খ হিসাব রাখা বড় সহজ কথা নয়। "বুককিপিং" এই অসম্ভবকে সম্ভব করেছে এবং তা' করেছে বলেই ব্যবসায় প্রতিষ্ঠানগুলো এত বিরাট আকার ধারণ করতে পেরেছে। কিন্তু সে "বুককিপিং"-এ যে গভীর জ্ঞান, বুদ্ধি ও কুশলতার প্রয়োজন, তা বহু পরিশ্রম এবং সাধনার দ্বারা লভ্য। "বুককিপিং" বিষয়টি আমাদের সেই জ্ঞানলাভে সহায়তা করে।

ব্যবসায় ছোটই হোক, আর বড়ই হোক, "বুককিপিং" পাঠে আমরা এমন কতকগুলি নিয়ম শিখতে পারি, যেগুলি বিচক্ষণতার সহিত প্রয়োগ করে আমরা ছোট বড় সব ব্যবসায়ের সঠিক হিসাব সুষ্ঠুভাবে রাখতে পারবো।

ছোট বড় প্রত্যেক ব্যবসায়ী নিজের ব্যবসা সংক্রান্ত যাবতীয় লেন-দেনের একটা সঠিক হিসাব রাখায় আগ্রহশীল। কিন্তু সে হিসাব যদি ইচ্ছামত অগোছালোভাবে এলোপাথাড়ি করে রাখা হয়, তবে সে হিসাবে

কোন কাজ হয় না। "বুককিপিং" এ বিষয়ে আমাদের সাহায্য করে। "বুককিপিং" আমাদের শিখিয়ে দেয়, কীভাবে পৃথক্ পৃথক্ বই (খাতা) রেখে, কীভাবে সাজিয়ে গুছিয়ে তাতে হিসাব লিখলে,—সবচেয়ে কম সময়ে, কম পরিশ্রমে, সবচেয়ে সাজানো-গোছানো, সবচেয়ে নির্ভুল অথচ পুঙ্খানুপুঙ্খ হিসাব পাওয়া যায়।

## বুক-কিপিং এর ভাষায় ব্যবসায়ের লেনদেন বা Transaction-এর অর্থ কী?

যেহেতু "বুককিপিং"-এ ব্যবসায়ের সর্বপ্রকার লেন-দেনের হিসাব লেখা হয়, সেই হেতু, "বুককিপিং"-এ লেন-দেন বলতে কী বোঝায়, সে সম্বন্ধে একটি পরিষ্কার ধারণা থাকা উচিত।

সাধারণভাবে আমরা যদি বলি, কেনা-বেচাই হচ্ছে লেন-দেন, তবে ব্যবসায়ের কর্মচারীকে যদি বেতন দেই, বা কাউকে যদি কিছু টাকা ধার দেই, তবে এগুলোকে তো আর ঠিক কেনা-বেচা বলা চলে না, তাই এগুলো লেন-দেনের সংজ্ঞা থেকে বাদ পড়ে যায়, অথচ এগুলোও যে লেন-দেন এবং এগুলোর জন্যে হিসাব যে লিখতেই হবে, তা' আর কে না বোঝে?

কাজেই, লেন-দেনের সংজ্ঞা আর একটু ব্যাপক করে যদি বলি, অর্থ বা অর্থ দিয়ে কিনতে হয় এরূপ কোন দ্রব্য বা কর্মের (Services) আদান-প্রদানকে লেন-দেন বলে, তবে অনেক দিক বাঁচানো যায়। কিন্তু তা হলেও একটু ফাঁক থেকে যায়। যেমন, ধরো, আমাদের ব্যবসায়ের একটা বাড়ী (Building) আগুন লেগে পুড়ে গেল। এই ঘটনাটিকে তো সাধারণ ভাবে আদান-প্রদান বলা চলে না! অথচ এতবড় একটা লোকসানের ব্যাপার যদি হিসাবের খাতায় না লিখি, তবে আর হিসাবের মূল্য থাকবে কী? সুতরাং, সবদিক রক্ষা করতে হলে, লেন-দেনের সংজ্ঞাকে আরো ব্যাপক করতে হবে। তেমন একটি সংজ্ঞা নিম্নে দেওয়া হোল—

**অর্থ বা অর্থ দিয়ে কিনতে হয় এরূপ কোন দ্রব্য বা কর্মের (Services) আদান প্রদানকে, এবং আর্থিক অবস্থার রদ-বদল বা**

**ক্ষতি বৃদ্ধি হয় এরূপ যে কোন ঘটনাকে, বুক-কিপিংএ লেন-দেন বা Transaction বলে।**

যেমন,—

(1) আমি নগদ 200 টাকার মাল কিনিলাম।

(2) আমি রামের নিকট ধারে 500 টাকার মাল বিক্রয় করিলাম।

(3) কর্মচারীদের বেতন বাবদ 300 টাকা দিলাম।

(4) যদুর নিকট হইতে 5,000 টাকা ধার নিলাম।

(5) ব্যাঙ্কে 3,000 টাকা জমা দিলাম।

(6) ব্যবসায়ের একটি বাড়ীতে আগুণ লাগিয়া 15,000 টাকার সম্পত্তি বিনষ্ট হইল। ইত্যাদি।

এর প্রত্যেকটিই ব্যবসায়ের লেন-দেন বা Transction.

সম্পূর্ণ হিসাব রাখতে হলে, ব্যবসায়ের সর্বপ্রকার লেন-দেন বা Transaction-ই হিসাবের খাতায় বিধিবদ্ধভাবে লিপিবদ্ধ করতে হবে, নতুবা হিসাব লেখার সকল উদ্দেশ্য সিদ্ধ হবে না।

## বুক-কিপিং বা হিসাব লেখার উদ্দেশ্য

মনে কর, তুমি একটি ব্যবসায়ের মালিক এবং কারুর উপর তুমি ভার দিয়েছো তোমার ব্যবসায়ের হিসাব রাখার। এখন, তুমি তোমার হিসাব রক্ষকের কাছে কী কী খবর জানতে চাইবে? তুমি যে সব খবর তার কাছে জানতে চাইবে, তা-ই হোল হিসাব লেখার উদ্দেশ্য। বলতো কী কী খবর তুমি জানতে চাইবে? আচ্ছা, তোমার হয়ে আমিই না হয় বলছি। তুমি জানতে চাইবে—

(1) নগদ টাকার হিসাব। ব্যবসায়ে কত টাকা এলো, কত টাকা খরচ হোল এবং প্রতিদিনের শেষে কত টাকাই বা হাতে থাকলো, তার একটা নির্ভুল হিসাব;

(2) ব্যবসায় ধারে কেনা-বেচার জন্য, কার কাছ থেকে কত টাকা পাবে এবং কাকেই বা কত টাকা দিতে হবে, তার হিসাব;

(3) বছরের শেষে ব্যবসায়ে কত টাকা লাভ বা লোকসান হোল, তার একটি সঠিক হিসাব ;

(4) সেই লাভ বা লোকসান কী করে হোল, অর্থাৎ কোন কোন খাতে কত আয় করে এবং কোন কোন খাতে কত ব্যয় করে ঐ লাভ বা লোকসান দাঁড়ালো, তার হিসাব ; এবং

(5) প্রতি বছরের শেষে ব্যবসায়ের সব সম্পত্তি ও দেনা প্রভৃতি নিয়ে এমন একটি বিবরণী প্রস্তুত করা, যা থেকে স্পষ্ট বোঝা যাবে, তোমার ব্যবসায়ের আর্থিক অবস্থা শেষ পর্যন্ত কী দাঁড়াল।

আর, ঠিক এইগুলিই হিসাব রাখার উদ্দেশ্য। এছাড়া, তুমি কিন্তু আর একটা জিনিস চাইতে পারো। অবশ্য তুমি হয়তো ভাবতেই পারো না যে, সে জিনিসটি চাওয়া যায় বা সে রকম কোন ব্যবস্থা সম্ভব! সে মজার জিনিসটি কী, তা কি তুমি আন্দাজ করতে পারো? সেটি হচ্ছে **হিসাবের নির্ভুলতা সম্বন্ধে গ্যারান্টি**। হিসাব রক্ষকের কাছে যে সব খবর তুমি জানতে চাইবে, সে সব খবরই হয়তো তুমি পেলে, কিন্তু তুমি যদি তার কাছে সেই খবরগুলির নির্ভুলতা সম্বন্ধে গ্যারান্টি চাও, তা'ও কি সে দিতে পারবে? শুনে অবাক হবে যে হ্যাঁ, তা'ও দেওয়া সম্ভব। "বুক-কিপিং" এ এমন ব্যবস্থা আছে যে, হিসাব লিখতে ভুল হচ্ছে কিনা, তা' যখন ইচ্ছা পরীক্ষা করে নেওয়া যায়, কাজেই হিসাবের নির্ভুলতা সম্বন্ধে গ্যারান্টিও দেওয়া যায়।* আধুনিক "বুক-কিপিং" পদ্ধতি একটি বৈজ্ঞানিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত বলেই এমন আশ্চর্য জিনিসও সম্ভব হয়েছে।

## Exercise I

1. "Book-keeping can only teach us to become clerks",—do you agree with this statement? What can Book-keeping teach us?

* প্রথম অবস্থায় খুঁটিনাটি ব্যতিক্রম ইত্যাদির কথা বলে তরুণ ছাত্রদের মস্তিষ্ক ভারাক্রান্ত না করাই সমীচীন।

2. What is "*Book-keeping*"? *Can't* we keep our accounts *without reading Book-keeping?* Discuss this matter fully.

3. What are the objects of Book-keeping? What according to you is the most important object?

# দ্বিতীয় অধ্যায়

## হিসাব লেখার সর্বশ্রেষ্ঠ পদ্ধতি

## Double Entry System (দ্বিবারণী হিসাব পদ্ধতি বা দুতরফা দাখিলা)

সংখ্যা গণনা যেদিন থেকে সুরু হয়েছে, সেদিন থেকেই বোধহয় হিসাব রাখাও সম্ভব হয়েছে এবং সুরু হয়েছে। সেই প্রাচীন প্রাগৈতিহাসিক যুগ থেকে আজকের আণবিক যুগ পর্যন্ত, বিভিন্ন দেশে বিভিন্ন ব্যক্তি বিভিন্ন ক্ষেত্রে নানা ভাবে নিজেদের হিসাব রেখেছে এবং আজও রাখছে। এখনও আমরা দেখতে পাই, বাড়ীতে আমাদের মায়েরা হিসাব রাখছেন, ছোট মুদিখানার দোকানদার হিসাব রাখছে, গয়লা, ধোপা—তারাও হিসাব রাখছে, আবার বিরাট বিরাট শিল্প প্রতিষ্ঠান, ব্যাঙ্ক, রেল কোম্পানি, ইলেকট্রিক কোম্পানি, তারাও তাদের হিসাব রাখছে। এখন, এই যে নানা জনের নানা অবস্থার মধ্যে হিসাব রাখা, এগুলি কি সবই একই নিয়মে রাখা হচ্ছে? না কি হাজার জনে হাজার রকমে হিসাব রাখছে? হিসাব রাখার যাবতীয় পদ্ধতিকে মোটামুটি দু'ভাগে ভাগ করা হয়—

(1) **বৈজ্ঞানিক পদ্ধতি**

(2) **অবৈজ্ঞানিক পদ্ধতি**।

(1) **বৈজ্ঞানিক পদ্ধতি:** যে পদ্ধতিতে প্রত্যেকটি লেন-দেনের **সম্পূর্ণ হিসাব** রাখা হয় এবং যখন ইচ্ছা হিসাবের **নির্ভুলতা যাচাই** করে নেওয়া যায়, সেই পদ্ধতিকে বৈজ্ঞানিক পদ্ধতি বলে।

(2) **অবৈজ্ঞানিক পদ্ধতি ঃ** যে পদ্ধতিতে প্রতিটি লেন-দেনের সম্পূর্ণ হিসাব রাখা হয়না, এবং হিসাবের নির্ভুলতা যাচাই করার কোন ব্যবস্থাও করা যায়না, সেই পদ্ধতিকে অবৈজ্ঞানিক পদ্ধতি বলা যায়।

হিসাব রক্ষকগণ হিসাব রাখার বৈজ্ঞানিক পদ্ধতিটির নাম দিয়েছেন, "**Double Entry System**" বা **দ্বিবারগী হিসাব পদ্ধতি** বা **তুতরফা দাখিলা** ( বা **তকরারী জমা খরচ** ); এবং অবৈজ্ঞানিক পদ্ধতিগুলির সাধারণ নাম দিয়েছেন, "**Single Entry System**" বা **একতরফা** বা **একহারা জমাখরচ**।

**Double Entry System বা তুতরফা দাখিলা**

এই পদ্ধতিই হিসাব রাখার একমাত্র বৈজ্ঞানিক পদ্ধতি। এই পদ্ধতিতে **লেজার (Ledger)** বা **খতিয়ান** নামক একখানি সুবৃহৎ খাতা (বা বহি) রাখা হয়। সেই খাতার বিভিন্ন পৃষ্ঠায় কতকগুলি **Account** বা **খাতে** রাখা হয়। বিভিন্ন ব্যক্তি ( যেমন, রাম, শ্যাম, যদু ইত্যাদি ), বিভিন্ন বস্তু ( যেমন, Cash, Furniture, Machinery প্রভৃতি), বিভিন্ন আয় ( যেমন, Sale of goods, Commission ইত্যাদি ) এবং বিভিন্ন ব্যয় ( যেমন, Purchase of goods, Salary, Travelling expenses ইত্যাদি )—এদের নামে নামে পৃথক্ পৃথক্ খাতে বা Account খোলা হয়। যখন কোন লেন-দেন হয়, তখন সেই লেন-দেনটিকে বিশ্লেষণ ক'রে লেন ও দেন অর্থাৎ (1) গ্রহণ বা Receiving, এবং (2) দান বা Giving, এই দুই অংশে ভাগ করা হয় এবং লেজার বা খতিয়ানের কোন Account নিচ্ছে এবং কোন Account দিচ্ছে, এরূপ কল্পনা করা হয়। একটি লেন-দেনের মধ্যে যে Account নিচ্ছে বা গ্রহণ করছে, তাকে **গ্রহীতা** বা **Debtor Account** ( বা **Receiver Account** ), এবং যে Account দিচ্ছে, তাকে **দাতা** বা **Creditor Account** ( বা **Giver Account** ) বলা হয়।

এইরূপে যেহেতু, প্রতিটি লেন-দেনের মধ্যে সর্বদাই একজন গ্রহীতা এবং একজন দাতা—এই দুইটি দিক আছে ( এবং যেহেতু দাতা আছে অথচ গ্রহীতা নেই, অথবা, গ্রহীতা আছে অথচ দাতা নেই, এরূপ কল্পনাও

করা যায় না), সেই হেতু, কোন লেন-দেনের সম্পূর্ণ হিসাব লিখতে গেলে, এই দুইটি দিকের হিসাবই লিখতে হবে। নয়তো হিসাব অসম্পূর্ণ থেকে যাবে।

সুতরাং, Double Entry System বা **দুতরফা দাখিলায় প্রতিটি লেন-দেনের জন্য দুই Account-এ দু'বার হিসাব লিখতে হবে।** যে Account পেলো (Debtor Account)—সেই Account-এ একবার, এবং যে Account দিলো (Creditor Account)—সেই Account-এ একবার, হিসাব লিখতে হবে। তবেই লেন-দেনটির সম্পূর্ণ হিসাব লেখা হবে।

যেমন, রামের কাছ থেকে আমি 10 টাকা পেলাম—এই লেন-দেনটি বিশ্লেষণ ক'রে পাওয়া যায়, (1) আমার নগদ টাকার খাতে বা Cash Account পেলো 10 টাকা, এবং (2) রামের খাতে বা Ram's Account দিলো 10 টাকা। সুতরাং, এই লেন-দেনে, Cash Account গ্রহীতা বা Debtor Account, এবং Ram's Account দাতা বা Creditor Account, এবং এই লেন-দেনটির সম্পূর্ণ হিসাব লিখতে হলে, Cash Accountকে গ্রহীতা বা Debtor বলে একবার এবং রামের Accountকে দাতা বা Creditor বলে আর একবার—মোট দুইবার হিসাব লিখতে হবে।

**এইরূপে প্রতিটি লেন-দেনের মধ্যে গ্রহীতা বা Debtor Account এবং দাতা বা Creditor Account কে খুঁজে বার করে দুইবার দুই Account-এ হিসাব লেখাই হোল, Double Entry বা দুতরফা**

## Single Entry System বা একতরফা দাখিলা

Double Entry System বা দুতরফা দাখিলাই হোল হিসাব রাখার একমাত্র বৈজ্ঞানিক পদ্ধতি। যে সব ক্ষেত্রে, এই Double Entry পদ্ধতি অনুসৃত হয় না, সে সব ক্ষেত্রে, অন্য যে পদ্ধতিই অনুসরণ করা হোক্ না কেন, তাদের নাম দেওয়া হয়েছে, "Single Entry System" বা একতরফা দাখিলা। সেই সব ক্ষেত্রে **প্রত্যেকটি** লেন-দেনকে গ্রহীতা বা

Debtor Account এবং দাতা বা Creditor Account-এ বিশ্লিষ্ট ক'রে দু'বার দুই জায়গায় ( অর্থাৎ, দুইটি পৃথক্ Account-এ ) হিসাব লেখা হয় না। সুতরাং, সেই সব ক্ষেত্রে অন্ততঃ কিছু লেন-দেনের হিসাব অসম্পূর্ণ ভাবে লেখা হয়। এই পদ্ধতি অবৈজ্ঞানিক এবং ত্রুটিপূর্ণ।

**"বুক-কিপিং" এর ছাত্র হিসাবে আমরা Single Entry পদ্ধতি বর্জন করে, সর্বদা Double Entry পদ্ধতিই অনুসরণ করবো।** কারণ, পরে আমরা বুঝতে পারবো যে একমাত্র শেষোক্ত পদ্ধতিতেই—

(1) হিসাব রাখার সব কয়টি উদ্দেশ্য পূর্ণমাত্রায় সফল হয়, অধিকন্তু,
(2) হিসাব লেখার নির্ভুলতা যখন খুসী পরীক্ষা করে নেওয়া যায়।

**প্রশ্ন ঃ** What do you mean by "Double Entry System" of Book-keeping? What are its fundamental principles?

"Double Entry System" বা দুতরফা দাখিলা হিসাব রক্ষার সর্বশ্রেষ্ঠ পদ্ধতি। এই পদ্ধতি অনুসারে প্রত্যেকটি লেন-দেনের জন্য দুইটি খাতে ( বা Account-এ ) দুইবার হিসাব হিখতে হয়। একটি খাতে পাওয়ার ঘরে ( বা Debit side-এ ) এবং অপর একটি খাতে দেওয়ার ঘরে ( বা Credit side-এ ) হিসাব লিখতে হয়।

দুতরফা দাখিলার মূল নিয়ম হচ্ছে এই যে, কোন লেনদেনের সম্পূর্ণ হিসাব লিখতে গেলে—

(1) মনে করতে হবে—লেনদেনটি ঘটছে দুটি খাতে বা Account-এর মধ্যে।

(2) মনে করতে হবে—(a) কোন একটি Account নিচ্ছে—তাকে ধরা হবে গ্রহীতা বা Debtor এবং (b) কোন একটি Account দিচ্ছে—তাকে ধরা হবে দাতা বা Creditor.

(3) গ্রহীতাকে 'Debit' করতে হবে ( অর্থাৎ, তার পাওয়ার ঘরে হিসাব লিখতে হবে ) এবং দাতাকে 'Credit' করতে হবে ( অর্থাৎ, তার দেওয়ার ঘরে হিসাব লিখতে হবে )।

যথা, আমি কর্মচারীদের বেতন বাবদ 400 টাকা দিলাম। এখানে মনে করতে হবে, "Salary Account" পেলো এবং "Cash Account" দিলো।

সুতরাং, Salary Account-কে debit এবং Cash Account-কে credit করতে হবে।

## Exercise II

1. How many systems of Book-keeping are there ? Which is the best system and why ?

2. What do you mean by "Double Entry System of Book-keeping ?" Why is it so called ?

3. What are the main advantages of Double Entry System ?

4. What do you mean by "transactions" in Book-keeping ? Can you give a scientific definition of "transactions" ? Give at least five examples of transacitons of different nature.

5. A transaction is said to have two aspects. What are they ? Can you find out the two aspects of the following transactions ?

(a) From my cash I pay wages Rs. 25.
(b) From Ram I get cash Rs. 500.
(c) I buy goods for Rs. 200 cash.

## তৃতীয় অধ্যায়

## একটি ব্যবসায়ের সম্পূর্ণ হিসাব লেখার জন্য কী কী খাতার প্রয়োজন হয়

দেখা গেছে যে পরিষ্কার করে, অথচ বিশদ্‌ভাবে হিসাব রাখতে হলে মাত্র একখানি খাতায় চলে না। কারণ, সব লেন-দেনের বিশদ্ বিবরণ রাখতে গেলে সব জিনিসটি পরিষ্কার পরিচ্ছন্ন ভাবে পাওয়া যায় না, আবার পরিষ্কার পরিচ্ছন্ন রাখতে গেলে, বিশদ্ বিবরণ বাদ দিতে হয়।

এই অসুবিধা দূর করার জন্য দুই প্রস্থ ( বা দুই set ) বই ( বা খাতা ) রাখবার ব্যবস্থা হয়েছে—

1. **জার্নাল বা জাবেদা:** প্রথম প্রস্থ বইতে লেন-দেনগুলির বিস্তারিত বিবরণ সহ, প্রাথমিক হিসাব, রোজের হিসাব রোজ ( অর্থাৎ যেদিনের লেন-দেন সেই দিনেই ), তারিখ অনুযায়ী পরপর লিখে যাওয়া হয়। এই বইগুলিকে বলা হয় **জার্নাল** ( **Journal** ) বা **জাবেদা**। এই বইগুলিকে আরো অনেক বিভিন্ন নামে অভিহিত করা হয়, যথা Day. Books, Books of Original Entry, Books of Prime Entry, Books of First Entry, Subsidiary Books ইত্যাদি। এই নামগুলির তাৎপর্য আছে। যেমন, এই বইগুলিতে রোজের হিসাব রোজ লেখা হয় ব'লে, এদের বলা যায় Journals বা Day Books. আবার, এই বইগুলিতে সব লেন-দেনের প্রাথমিক হিসাব ( Final বা পাকা হিসাব নয় ) করা হয় ব'লে, এদের বলা যায়, Books of Prime Entry বা Original Entry বা First Entry. আবার, এই বইগুলি, হিসাব লেখার অপ্রধান এবং ( হিসাব লেখার প্রধান বই লেজার বা খতিয়ানের ) সাহায্যকারী বই মাত্র ব'লে, এদের Subsidiary Books-ও বলা যায়।

2. **লেজার ( Ledger ) বা খতিয়ান:** দ্বিতীয় প্রস্থ বই-ই হোল হিসাব রাখার প্রধান বই বা পাকা হিসাবের খাতা। এই বইগুলিতেই হিসাব রাখার আসল ঘাঁটিগুলি অর্থাৎ Account-গুলি রক্ষিত হয়। এই

বইগুলিতে বিভিন্ন Account বা খাতেগুলির মধ্যে পরিষ্কার করে, সংক্ষেপে, পাকাপাকি ভাবে Double Entry বা দুতরফা দাখিলার রীতি অনুযায়ী হিসাব লেখা হয়। এই বইগুলিরও বিভিন্ন নাম আছে। যেমন, Principal Bocks of Accounts, King of Books of Accounts, Books of Final Entry প্রভৃতি। হিসাবের খাতাগুলির মধ্যে এইগুলিই প্রধান এবং এই-গুলিতেই পাকা হিসাব রাখা হয় বলেই, এ নামগুলি দেওয়া হয়েছে

## একাধিক জার্নাল ও লেজারের আবশ্যকতা

আজকাল আমরা বিভিন্ন দেশে যত বড় বড় ব্যবসায় প্রতিষ্ঠান দেখতে পাই, আগে তা' ছিল না। কাজেই তখনকার দিনে হিসাব রাখার ঝামেলা অনেক কম ছিল। অল্প লেন-দেন, তাই হিসাবও ছিল কম, তাই অল্প দু'একখানা বইতেই কাজ চলে যেত। ধরো, একটা ক্যাস বই ( ক্যাস বইকে লেজারের অংশ বলা যায় ), একটা লেজার, আর একটা জার্নাল,—এই তিনটি বই ( খাতা )-তেই সব হিসাব রাখা যেত। প্রতিদিন যেমন যেমন লেন-দেন হোত, তাদের প্রাথমিক হিসাব ( Original বা Prime Entry ) লেখা হোত জার্নালে। পরে আবার জার্নাল থেকে পাকা হিসাব ( Final Entry ) টুকে নেওয়া হোত লেজারের Accountগুলিতে। ক্যাস বইতে লেখা হোত সব নগদ টাকার লেন-দেনের হিসাব।

তারপরে, ক্রমশঃ যখন ব্যবসায় প্রতিষ্ঠানগুলির আয়তন বাড়তে লাগলো, অর্থাৎ, লেন-দেনের সংখ্যা যতই বেশী হোতে লাগলো, অল্প দু'তিনখানি বই দিয়ে কাজ চালানো ততই কষ্টকর হয়ে উঠলো। এক এক দিনই এত বেশী বেশী লেন-দেন হতে লাগলো যে, একজন মাত্র লোক, একখানি মাত্র জার্নালে, সারাদিন বসে লিখেও, সব লেন-দেনের প্রাথমিক হিসাব লিখে শেষ করতে পারছিলো না। তখন বাধ্য হয়েই জার্নালকে একাধিক জার্নালে ভাগ করার কথা উঠলো। তোমরা হয়তো বলবে, "কেন? বই ভাগ না করে লোক বাড়ালেই হয়!" কিন্তু একটু ভাবলেই বুঝবে, যে তা' হয় না। কারণ, ধরো জার্নালে প্রাথমিক হিসাব লেখার জন্য দু'জন লোক নিযুক্ত করা হোল, কিন্তু বই একখানা।

কাজেই একজন যখন লিখছে, অপর জনকে তো তখন বসে থাকতে হবে। কাজেই কাজ আর তাড়াতাড়ি হবে কি করে? কাজেই কাজ ভাগ করবার জন্য বইকে ভাগ করতে হোল। এইভাবে ক্রমশঃ ক্রমশঃ জার্নাল ও লেজার দুইই নানা ভাগে ভাগ হয়ে গেল।

## জার্নাল বা প্রাথমিক হিসাবের বই-এর বিভাগ

জার্নালকে বর্তমানে মোটামুটি নিম্নলিখিতরূপে ভাগ করা হয়, যথা—

1. **Purchases Journal বা খরিদ বহি:** এই বইখানিতে কেবল মাত্র ধারে পণ্যদ্রব্য ক্রয় করার লেন-দেনগুলির (credit purchase transaction-গুলির) প্রাথমিক হিসাব লেখা হয়। এই বইখানিকে **Purchases Day Book, Inward Invoice Book,** বা শুধু **Purchases Book** বা শুধু **Invoice Book**-ও বলা হয়।

2. **Sales Journal বা বিক্রয় বহি:** এই বইখানিতে কেবল মাত্র ধারে পণ্যদ্রব্য বিক্রয় করার লেন-দেনগুলির (credit sale transaction-গুলির) প্রাথমিক হিসাব লেখা হয়। এই বইখানিকে **Sales Day Book, Outward Invoice Book,** বা শুধু **Sales Book**-ও বলা হয়।

3. **Returns Outwards Journal বা খরিদ ফেরৎ বহি:** এই বইখানিতে কেবলমাত্র ধারে পণ্যদ্রব্য ক্রয় করার পরে কোন কারণে যদি কিছু কিছু দ্রব্য আবার বিক্রেতাদের কাছে ফেরৎ পাঠান হয়, তবে সেই লেন-দেন গুলির (purchases return transaction-গুলির) প্রাথমিক হিসাব লেখা হয়। এই বইখানিকে **Purchases Returns Book**-ও বলে।

4. **Returns Inwards Journal বা বিক্রয় ফেরৎ বহি:** এই বইখানিতে কেবলমাত্র ধারে পণ্যদ্রব্য বিক্রয় করার পরে কোন কারণে যদি কিছু কিছু দ্রব্য আবার ক্রেতাদের কাছ থেকে ফেরৎ আসে, তবে সেই লেন-দেনগুলির (sales return transaction-গুলির) প্রাথমিক হিসাব লেখা হয়। এই বইখানিকে **Sales Returns Book**-ও বলে।

**5. Bills Receivable Journal বা প্রাপ্য বিল বহিঃ** এই বই খানিতে কেবলমাত্র প্রাপ্য বিলগুলির জন্য প্রাথমিক হিসাব লেখা হয়। এই বইখানিকে **Bills Receivable Book**-ও বলে।

**6. Bills Payable Journal বা দেয় বিল বহিঃ** এই বইখানিতে কেবলমাত্র দেয় বিলগুলির জন্য প্রাথমিক হিসাব লেখা হয়। এই বই-খানিকে **Bills Payable Book**-ও বলে।

**7. Journal Proper বা প্রকৃত জার্নাল বা সাধারণ জার্নালঃ** যে সমস্ত লেন-দেনের প্রাথমিক হিসাব লেখার জন্য অপর কোন পৃথক জার্নাল রাখা হয় না, সেই সমস্ত বিবিধ প্রকার লেন-দেনের প্রাথমিক হিসাব এই বইখানিতে লেখা হয়। এই বইখানিকে কখন কখন শুধু **Journal বা জাবেদা খাতা**-ও বলে।

**দ্রষ্টব্যঃ** প্রথম ছয়খানি জার্নালকে **Special Journals** ( বিশেষ জার্নাল ) এবং সপ্তম জার্নালখানিকে **General Journal** ( সাধারণ জার্নাল ) বা **Journal Proper** ( প্রকৃত জার্নাল )—এইরূপও বলা হয়।

## জার্নালকে এভাবে ভাগ করার সুবিধা

কেবলমাত্র একখানি জার্নাল না রেখে, জার্নালকে কতকগুলি বিশেষ জার্নাল ( Purchases Journal, Sales Journal প্রভৃতি ) এবং একখানি সাধারণ জার্নাল ( Journal Proper )—এভাবে ভাগ করায় নিম্নলিখিত সুবিধাগুলি পাওয়া যায়—

(1) প্রাথমিক হিসাব লিখবার কাজটি বিভিন্ন কর্মচারীর মধ্যে বণ্টন করা যায় ;

(2) একই ধরণের লেন-দেন একটি বিশেষ জার্নালে লেখা হয় বলে বইগুলিতে এমনভাবে ঘর ( ruling ) ক'রে নেওয়া যায়, যাতে লেন-দেন গুলির বিস্তারিত বিবরণ লেখার কাজ অনেক সহজ হয় ;

(3) জার্নাল থেকে লেজারে হিসাব তুলে নেওয়া ( posting )-এর কাজ-ও অনেক হাল্কা হয়ে যায় ;

(4) একখানি মাত্র অত্যধিক ভারী ও মোটা জার্নাল বই নাড়াচাড়া করার অসুবিধা থেকে অব্যাহতি পাওয়া যায়।

## ✶ লেজার ( Ledger ) বা খতিয়ানের বিভাগ

লেজার বা খতিয়ান হচ্ছে পাকা হিসাবের খাতা ( Book of Final Entry )। লেজার কতগুলি Account এর সমষ্টি ছাড়া আর কিছুই নয়। Account বা খাতে-ই হচ্ছে পাকা হিসাব রাখার একমাত্র জায়গা। বিভিন্ন বস্তু, আয়, ব্যয় ও বিভিন্ন ব্যক্তিদের ( দেনাদার ও পাওনাদারদের ) নামে নামে পৃথক্ পৃথক্ Account বা খাতে রাখতে হয় লেজারের বিভিন্ন পাতায়। এখন, ব্যবসায় যতই বাড়তে থাকে, বিভিন্ন লোকের সাথে ব্যবসায়ের কারবারও ততই বেড়ে যায়। বহু লোকের কাছ থেকে ধারে মাল কিনে, আবার অন্য বহু লোকের কাছে ধারে মাল বিক্রী করতে হয়। এইভাবে ব্যবসায়ের পাওনাদার ( Creditors ) এবং দেনাদার ( Debtors ) দের সংখ্যা ক্রমেই বেড়ে যায়। কাজেই, একখানি লেজার বইতে আর সব Accountগুলি রাখার সুবিধা হয় না। তখন পাওনাদার ( creditor )-দের জন্য একখানি এবং দেনাদার ( debtor )-দের জন্য একখানি আলাদা লেজার বই রাখাই অনেক সুবিধা মনে হয়। এদিকে আবার নগদ টাকার হিসাব বা Cash Account-টি এতই দীর্ঘ হয় ( কারণ, সাধারণতঃ সব ব্যবসায়েই নগদ টাকার লেন-দেনের সংখ্যা খুব বেশী হয় ) যে, সেই Account-টি একাই একশো। তাকে অন্য Account-গুলির সাথে একসঙ্গে একখানি বইতে ধরে রাখলে খুবই অসুবিধা হয়। সুতরাং, এই Cash Account-টিকে সর্বদাই অন্য Account-গুলি থেকে আলাদা করে, একখানি পৃথক্ বইতে রাখা হয়। সেই বইখানির নামই Cash Book. Cash Book তা'হলে Cash Account-এরই নামান্তর।

লেজারকে সাধারণতঃ নিম্নোক্তরূপে ভাগ করা হয়—

**1. Cash Book বা রোকড় বা নগদান বহি :** এই বইখানিতে কেবল মাত্র নগদ টাকার হিসাব রাখা হয়। ( কখন কখন ব্যাঙ্কের টাকার হিসাবও একটি পৃথক কলম (Column) বা সারিতে এই বইতেই লেখা হয়)।

**2. Creditors' Ledger বা পাওনাদারদের খতিয়ান :** এই বইখানিতে কেবলমাত্র যাদের কাছ থেকে ধারে পণ্যদ্রব্য ক্রয় করা হয় ( Creditors )—তাদের Account বা হিসাব ( খাতে )গুলি রাখা হয়। এই বইখানিকে **Purchases Ledger** বা **Bought Ledger**-ও বলে।

**3. Debtors' Ledger বা দেনাদারদের খতিয়ান :** এই বইখানিতে কেবলমাত্র যাদের কাছে ধারে পণ্যদ্রব্য বিক্রয় করা হয় (Debtors) তাদের Account বা হিসাবগুলি রাখা হয়। এই বইখানিকে **Sales Ledger** বা **Sold Ledger**-ও বলে।

**4. General Ledger বা সাধারণ খতিয়ান :** এই বইখানিতে Cash Account, Creditors' Accounts এবং Debtors' Accounts ছাড়া, বাদ বাকী সমস্ত Account রাখা হয়, যেমন, Capital Account ( মূলধন খাতে ), Land & Buildings Account ( জমি ও বাড়ী খাতে ) Furniture Accout ( আসবাবপত্র খাতে ), Purchases Account ( খরিদ খাতে ), Sales Account ( বিক্রয় খাতে ), Salaries Account ( বেতন খাতে ), Commission Account ( কমিশন খাতে ), প্রভৃতি এই সাধারণ লেজারে রাখা হয়।

[ কদাচিত আবার General Ledger-কেও Private Ledger এবং Nominal Ledger-এ ভাগ করা হয়। Private Ledger-এ তখন ব্যবসায়ের মালিকের ( বা মালিকদের ) নামে যে Account গুলি আছে ( যেমন, Capital Account প্রভৃতি ) এবং অন্য যে দু-একটি Account মালিক ( বা মালিকগণ ) সবাইকে দেখান পছন্দ করেন না,—সেই Accountগুলি রাখা হয়। ]

## লেজারকে ভাগ করার সুবিধা

লেজার বা খতিয়ানকে এইভাবে Cash Book, Creditors' Ledger, Debtors' Ledger ও General Ledger-এ ভাগ করায় নিম্নলিখিত সুবিধাগুলি পাওয়া যায়—

(1) জার্নাল বা প্রাথমিক হিসাবের বইগুলি থেকে লেজার Account-গুলির মধ্যে পাকা হিসাব তুলে নেবার কাজটি বিভিন্ন কর্মচারির মধ্যে ভাগ ক'রে দেওয়া যায়।

(2) বিভিন্ন শ্রেণীর Account-গুলি বিভিন্ন বইতে থাকার দরুণ, কোন একটি Account খুঁজে বার করতে বেশী সময় নষ্ট হয় না।

(3) অতিশয় ভারী এবং মোটা একখানি মাত্র লেজার বই নাড়াচাড়া করার অসুবিধার হাত থেকে অব্যাহতি পাওয়া যায়।

## * জার্নাল ও লেজারের সম্বন্ধ

জার্নাল বইগুলি হোল প্রাথমিক হিসাবের বই, আর লেজার বইগুলি হোল পাকা হিসাব লেখার বই। অর্থাৎ, যখন কোন লেন-দেন হয়, তখন তার বিস্তারিত বিবরণ সমেত প্রথমে কোন জার্নাল বইতে তা লেখা হয়। পরে পরিষ্কারে সংক্ষেপ করে সেই খবরটি লেজার বই-এর কোন দুইটি Account-এর মধ্যে তুলে নেওয়া হয়। জার্নালের পাতা থেকে লেজারের পাতায় হিসাব তুলে নেওয়াকে বলে "Posting", এইরূপ ব্যবস্থায় নিম্নলিখিত সুবিধা কয়টি পাওয়া যায়—

(1) লেজার বইগুলিতে ব্যবসায়ের যাবতীয় লেন-দেনের প্রত্যেকটির সম্পূর্ণ হিসাব থাকা সত্ত্বেও লেজার বইগুলি পরিষ্কার থাকে। খুঁটিনাটি সব বিবরণ থাকে জার্নালে। এইজন্য অনেক সময়ে জার্নালকে ঠাট্টা করে বলা হয় "Dust bin".

(2) সব লেন-দেনগুলির হিসাব সোজা লেজার Account-গুলির মধ্যে Double Entry পদ্ধতি অনুসারে লিখতে গেলে ভুলভ্রান্তির সম্ভাবনা অত্যধিক থাকে। আগে একবার জার্নাল বইতে হিসাবগুলি লিখে নিলে, লেজারে ভুলের সম্ভাবনা কমে যায়। এইজন্য অনেক সময়ে জার্ণালকে বলা হয় "রাফ্ খাতা", আর লেজারকে "Fair খাতা"।

(3) রোজের হিসাব রোজ লেজারে তুলে নেওয়া শক্ত ব্যাপার। এদিক দিয়ে জার্নালগুলি লেজারকে খুব সাহায্য করে। Journal মানেই

**Daily Register.** রোজের হিসাব রোজ, আগে জার্নালগুলিতে লেখা হয়ে যায়। লেজারে কিন্তু অনেক সময়ে, জার্নাল বই থেকে ধীরে সুস্থে এক সপ্তাহ বা একমাসের হিসাব একসঙ্গে যোগ করে, একবারে তুলে নেওয়া হয়। এইজন্য জার্নাল বইগুলিকে Help Books বা Subsidiary Books এবং লেজারকে Principal Book বা King of Books বলে। লেজারকে King of Books বলার আরও একটি প্রধান কারণ এই যে, হিসাব লেখার যে-সব প্রধান উদ্দেশ্য, তা লেজার Account-গুলির মারফৎই সিদ্ধ হয়, সুতরাং, লেজারই হিসাবের প্রধান খাতা।

## লেজার হিসাবের প্রধান খাতা হলেও জার্নালকে বাদ দেওয়া চলে না

লেজারকে যদিও হিসাবের প্রধান খাতা বলা হোল এবং যদিও একথা সত্য যে, ব্যবসা সংক্রান্ত প্রধান প্রধান জ্ঞাতব্য বিষয়গুলি আমরা কেবলমাত্র লেজার থেকেই জানতে পারি, তবুও একথা ভাবলে ভুল হবে, যে জার্নাল তো তাহলে অনাবশ্যক। প্রতিটি লেন-দেনের জন্য দ্বিগুণ পরিশ্রম করে, একবার জার্নাল, পরে আবার লেজারে হিসাব লেখার প্রয়োজন কী? সোজা লেজারের Account-গুলিতে হিসাব লিখলেইতো একবারের পরিশ্রমেই ব্যাপারটা চুকে যায়। কিন্তু তা হয় না এই কারণে যে—

(1) তা'হলে লেন-দেনগুলির বিস্তৃত বিবরণ লেজারেই লিখতে হবে, তার ফলে লেজার Account-গুলির পরিচ্ছন্নতা ক্ষুণ্ণ হবে।

(2) জার্নালকে বাদ দিয়ে সোজা লেজারে হিসাব লিখতে গেলে, লেজারে ভুল-ভ্রান্তির সংখ্যা অনেক বেড়ে যাবে।

(3) বিভিন্ন জার্নাল বই থেকে এক সপ্তাহ বা এক মাস অন্তর অনেক-গুলি হিসাব এক সঙ্গে যোগ করে একবারে লেজারে তুলে নেওয়ার যে সুবিধা, তা পাওয়া যাবে না, তার ফলে লেজারের কাজ বেড়ে যাবে।

সুতরাং, আমরা দেখতে পাচ্ছি যে জার্নালের তুলনায় লেজার অনেক বেশী প্রয়োজনীয় হলেও, জার্নাল-ও অত্যাবশক এবং জার্নাল ও লেজার—

এই দুই প্রস্থ বই রাখলে তবেই আমাদের হিসাব রাখার কাজ সুষ্ঠুভাবে চলবে। আর এই নিয়মটি আমাদের সর্বদা স্মরণ রাখতে হবে যে, যে-কোন লেন-দেনই ঘটুক না কেন, তার হিসাবটিকে জার্নালের মাধ্যমেই লেজারে আসতে হবে, কোন হিসাবই সোজা লেজারে আসতে পারে না। এই হচ্ছে হিসাব লেখার সাধারণ নিয়ম।

## Cash Book ( নগদান বহি ) সাধারণ নিয়মের ব্যতিক্রম—ক্যাস-বই জার্নাল না লেজার ?

পূর্বেই বলা হয়েছে যে ক্যাস-বই আসলে Cash Account, সুতরাং ইহা একখানি লেজার বই, অর্থাৎ, ক্যাস বই লেজারের অংশ ; কাজের সুবিধার জন্য Cash Account-টিকে আলাদা একটি বই-এর আকারে রাখা হয়েছে মাত্র।

কিন্তু ক্যাস-বই সম্পর্কে, হিসাব লেখার যে সাধারণ নিয়ম যে,—কোন হিসাব আগে একবার কোন জার্নালে না লিখে, সোজা কোন লেজার Account-এ লেখা হবে না,—সে নিয়মটি ক্যাস-বই সম্পর্কে খাটে না। লেজারের এই অংশ ( Cash Book )-টিকে দিয়ে জার্নালেরও কিছু কাজ করিয়ে নেওয়া হয়। **নগদ টাকার যাবতীয় লেন-দেনের হিসাব প্রথমে কোন জার্নালেই লেখা হয় না, বিশদ্ বিবরণ সহ সেই সব হিসাব সোজা ক্যাস-বইতেই লেখা হয়।** এদিক দিয়ে ক্যাস-বই এর ব্যবহার ঠিক জার্নাল বই-এর মত।

ক্যাস-বইয়ে জার্নালের নিম্নলিখিত লক্ষণগুলি দৃষ্ট হয়—

(1) কোন বিশেষ জার্নালে ( Special Journal-এ ) যেমন একশ্রেণীর লেন-দেনের প্রাথমিক হিসাব লেখা হয় ( যেমন, সব ধারে-বিক্রয় লেন-দেনগুলি প্রথমে Sales Journal-এ লেখা হয় ), সেইরূপ, সব নগদ টাকার লেন-দেনই প্রথমেই ক্যাস-বইতে লেখা হয়।

(2) জার্নালগুলিতে যেমন রোজের হিসাব রোজ তারিখ অনুযায়ী পর পর সাজিয়ে ( Chronological order-এ ) লেখা হয়, ক্যাস বইতেও নগদ টাকার লেন-দেনগুলির জন্য তা-ই করা হয়।

(3) জার্নালে যেমন প্রতিটি লেন-দেনের বিশদ্ বিবরণ লেখা হয়, ক্যাস-বইতেও তা' করা হয়।

ক্যাস-বইয়ে লেজারের নিম্নলিখিত লক্ষণগুলি দৃষ্ট হয়—

(1) লেজার কতকগুলি Account ছাড়া আর কিছুই নয়। ক্যাস্-বইও Cash Account ছাড়া আর কিছুই নয়। সুতরাং, ক্যাস-বই লেজার।

(2) লেজার পাকা হিসাবের খাতা। ক্যাস-বইও পাকা হিসাবের খাতা। যদিও ক্যাস-বইতে নগদ টাকার লেন-দেনের প্রাথমিক হিসাব লেখা হয়, কিন্তু ঐগুলিই আবার পাকা হিসাব।

(3) ক্যাস-বইকে বাদ দিলে, লেজারের Double Entry সম্পূর্ণ হয় না।

(4) Double Entry পদ্ধতির যে একটি মস্ত সুবিধা, হিসাব-লেখার নির্ভুলতা প্রমাণ করা, ক্যাস-বইকে বাদ দিলে, তা' সম্ভব হয় না।

(5) ক্যাস-বইকে বাদ দিলে, লেজার অসম্পূর্ণ হয়ে পড়ে। অনেক দরকারী খবরই তখন আর ক্যাস বই-হীন লেজার থেকে পাওয়া যাবে না। সুতরাং ক্যাস-বই লেজারের অবিচ্ছেদ্য অংশ।

উপরের আলোচনা থেকে আমরা স্পষ্ট বুঝতে পারছি, যে ক্যাস-বই আসলে লেজার। তবে নগদ টাকার লেন-দেনের জন্য জার্নালের কাজটাও ক্যাস-বইকেই চালিয়ে নিতে হয়। এই সব কারণে ক্যাস-বইকে অনেক সময়ে "Journalised Ledger" বা "জার্নাল-লক্ষণাক্রান্ত লেজার" এই নামে ভূষিত করা হয়।

**প্রশ্ন :** What is a Journal and what is a Ledger? What is the relation between the two books?

দু তরফা দাখিলায় ( Double Entry System-এ ) হিসাবের খাতাগুলিকে দুই শ্রেণীতে ভাগ করা যায়, যথা—(a) জার্নাল বা জাবেদা ও (b) লেজার বা খতিয়ান।

জার্নাল : যে খাতায় যাবতীয় লেন-দেনের প্রাথমিক হিসাব বিস্তারিত বিবরণসহ তারিখ অনুযায়ী পরপর লেখা হয়, সেই খাতাকে জার্নাল বলে। পূর্বে ব্যবসায়ে একখানি মাত্র জার্নাল ব্যবহৃত হত এবং তাতে প্রত্যেকটি

লেনদেনের জন্য কোন্ Account debit হবে এবং কোন্ Account credit হবে, তা বিশ্লেষণ করে পরপর লেখা হ'ত। আজকাল অবশ্য বড় ব্যবসায় প্রতিষ্ঠানগুলিতে বিভিন্ন শ্রেণীর লেনদেনের জন্য বিভিন্ন জার্নাল রাখা হয়। যেমন, ক্রয় জার্নাল, বিক্রয় জার্নাল প্রভৃতি।

লেজার : যে খাতায় পাকা হিসাব রাখা হয়, সেই খাতাকে লেজার বা খতিয়ান বলে। লেজারে বিভিন্ন ব্যক্তি, বস্তু ও আয় ব্যয়ের নামে আলাদা আলাদা খাতে বা Account খোলা হয়। যখন ব্যবসায়ে নানারূপ লেনদেন হয়, তখন মনে করা হয়, লেজারের খাতে বা Account-গুলির মধ্যেই সেই সব লেনদেন হচ্ছে এবং যে Account পায়, তাকে debit, এবং যে Account দেয়, তাকে credit করা হয়। লেজারে জার্নালের মত লেনদেনের বিস্তৃত বিবরণ থাকে না, সেখানে হিসাব রাখা হয় খাতে বা Account-অনুযায়ী আলাদা ঘরে সাজিয়ে এবং লেখা হয় সংক্ষেপে।

জার্নাল লেজারের সম্বন্ধ : জার্নাল যেন হিসাব লেখার রাফ্ খাতা এবং লেজার যেন পাকা খাতা। লেনদেনগুলির হিসাব বিস্তৃত বিবরণসহ প্রথম জার্নালে লেখা হয়, পরে কিছুদিন ( যেমন, একসপ্তাহ বা একমাস ) অন্তর লেজারের খাতে বা Account-গুলির মধ্যে তা টুকে নিতে হয়। জার্নাল থেকে লেজারে হিসাব তুলবার সময়ে প্রত্যেকটি লেনদেনের জন্য লেজারের একটি Account debit এবং অপর একটি Account credit হ'ল কিনা, সেদিকে নজর রাখতে হয়।

## Exercise III

1. What are the two sets of books used under Double Entry? Which set is the more important of the two?

2. What is a Journal? How and why is it subdivided? What is Journal Proper?

3. "Ledger is the King of Books of Accounts"—Explain.

4. Why and how is the Ledger subdivided?

5. Is Cash Book a Journal or a Ledger ? Give reasons for your answer.

6. "Cash Book is a Journalised Ledger"—Explain fully,

7.* What is a General Ledger ? Name some accounts that are kept in this volume of Ledger.

8.* What do you mean by "Posting" ?

## চতুর্থ অধ্যায়

# লেজার ( Ledger ) বা খতিয়ান

যদিও হিসাব লেখার দিক থেকে প্রথমে জার্নাল, পরে লেজার, কারণ লেনদেনগুলির প্রাথমিক হিসাব লেখা হয় জার্নালে, পরে জার্নাল থেকে পাকা হিসাব তুলে নেওয়া হয় লেজারে, তবু যেহেতু **লেজারই বুককিপিং-এর প্রধান বই ( খাতা )** এবং বুককিপিং-এর অধিকাংশ শিক্ষণীয় বিষয় লেজারেই থাকে, সেইজন্য ছাত্রদের পক্ষে লেজার বইখানির অনুশীলন প্রথমে করা অধিকতর সুবিধাজনক।

### Accounts

Account-এর বাংলা মানে হচ্ছে **খাতে**। কতকগুলি ঘর নিয়ে যেমন একখানা বাড়ী তৈরী, তেমনি কতকগুলি Account নিয়ে লেজার তৈরী। লেজার বই-এর বিভিন্ন পাতায় (Folio) প্রত্যেক ব্যক্তি, বস্তু বা আয়ব্যয়ের নামে আলাদা আলাদা ঘর করে তাতে ঐ সব ব্যক্তি, বস্তু বা আয়ব্যয়ের পৃথক্ পৃথক্ হিসাব রাখা হয়। বিভিন্ননাম-সম্বলিত এইরূপ আলাদা আলদা হিসাবগুলিকে বলা হয় Account, যেমন, রামের Account বললে, বুঝবো রামের সঙ্গে ব্যবসায়ের যে লেন-দেন, তারই একটা আলাদা, সংক্ষিপ্ত অথচ সম্পূর্ণ হিসাব। Machinery Account বললে বুঝবো, সেই Machine-এর আলাদা হিসাব। Salary Account বললে বুঝবো, আফিসের লোক-দের যে বেতন দেওয়া হয়, তারই হিসাব। Cash Account বললে বুঝবো, নগদ টাকার জমা খরচের হিসাব। ( সহজেই বোঝা যায় যে, নগদ টাকার জমা-খরচের হিসাবটি অর্থাৎ Cash Account-টি বেশ বড় হওয়ারই সম্ভাবনা। তাই, Cash Account-কে General Ledger-এর মধ্যে না রেখে, তাকে আলাদা করে পৃথক্ একখানি বই-রূপে রাখা হয়। সেই বইখানির নাম **Cash Book**. সুতরাং, ক্যাস-বই নিঃসন্দেহে লেজারেরই একটি অংশ একথা পূর্বের অধ্যায়ে বলা হয়েছে ) এইরূপ, লেজার বইতে প্রত্যেক

ব্যক্তি, বস্তু বা আয়-ব্যয়ের নামে পৃথক্ পৃথক্ হিসাব বা Account (সংক্ষেপে A/c ) রাখা হয়। এই Account-গুলিই হচ্ছে পাকাপাকি ভাবে হিসাব রাখার ঘাঁটি। ব্যবসায়ে যেখানে যা' কিছু লেন দেন হোক না কেন, লেজার Accountগুলিই হচ্ছে তাদের শেষ গন্তব্যস্থল।

সাধারণতঃ, Debtor-দের Accountগুলি Debtors' Ledger ( বা Sold Ledger )-এ, Creditor-দের Account-গুলি Creditors' Ledger ( বা Bought Ledger )-এ, নগদ টাকার হিসাব Cash বইতে এবং অন্যান্য Accountগুলি General Ledger-এ রাখা হয় ( তৃতীয় অধ্যায় দ্রষ্টব্য )। শুধু লেজার বললে, আমরা এই সব বইগুলোই বুঝবো ( যেন সব লেজার-গুলি নিয়ে একখানা বই )।

আগেই বলা হয়েছে যে, Double Entry পদ্ধতির মূলকথা হচ্ছে এই যে—প্রত্যেকটি লেন-দেনের ( Transaction-এর ) হিসাব দুভাগে লিখিত হবে, কারণ, এক Account দেয়, আর এক Account নেয়। সুতরাং, **প্রত্যেক লেন-দেনের জন্য লেজারে দুইটি Account-এ দুবার হিসাব লিখতে হবে—যে দেয় তার Account-এ একবার, আর যে পায় তার Account-এ একবার।**

লেজারে বহু নামে বহু Account থাকলেও, সব Account-এর চেহারাই কিন্তু এক। নীচে দুটি Account-এর চেহারা দেখান হল—

*Dr.* **Ram's Account** ( বা রামের A/c ) *Cr.*

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| | | | | | |

Dr. **Cash Book ( বা Cash A/c)** Cr.

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| | | | | | |

যে ব্যক্তি বা বিষয় সংক্রান্ত হিসাব, তার নামেই Account-এর নাম হয়। যেমন, রামের সঙ্গে ব্যবসায়ের যে লেন-দেন তা' যে Account-এ লেখা হবে সেই Account-এর নাম হবে Ram's Account কর্ম্মচারীদের বেতনের হিসাব যে Account-এ রাখা হবে, তার নাম হবে Salaries Account. প্রত্যেক Account প্রধানতঃ দুই ভাগে বিভক্ত। বাঁ দিকের ভাগকে বলা হয় "Debit side" বা পাওয়ার দিক, এবং ডান দিকের ভাগকে "Credit side" বা দেওয়ার দিক। **ব্যবসায়ের বাস্তবক্ষেত্রে যে সব লেন-দেন হয়, হিসাবের খাতায় Account-গুলির মধ্যে কাগজে-কলমে সেই সব লেন-দেন হয়।** অর্থাৎ, বাস্তবক্ষেত্রে আমি যদি দশ হাজার টাকা নগদ দিয়ে একটা Machine কিনি, তবে হিসাবের খাতায় ধরে নিতে হবে যে—আমার নগদ্ টাকার A/c অর্থাৎ Cash A/c দিল দশ হাজার টাকা, এবং Machinery A/c পেল দশ হাজার টাকা। রামের কাছ থেকে আমি যদি পঞ্চাশ টাকা পাই, তবে হিসাবের খাতায় ধরে নিতে হবে, রামের A/c দিল পঞ্চাশ টাকা এবং আমার Cash A/c পেল পঞ্চাশ টাকা। আমার অফিসের লোকদের বেতন বাবদ যদি দেই এক হাজার টাকা, তবে হিসাবের খাতায় লেখা হবে—Cash A/c দিল এক হাজার টাকা এবং Salary A/c পেল এক হাজার টাকা। রহিমের কাছ থেকে ধারে যদি মাল কিনি পাঁচশো টাকার, তবে খাতায় লিখবো, রহিমের A/c দিল পাঁচশো টাকা এবং Purchases A/c পেল পাঁচশো টাকা। যে Account পায় সেই

Account-কে বলা হয় গ্রহীতা বা Debtor Account এবং যে Account দেয়, সেই Account-কে বলা হয় দাতা বা Creditor Account.

## Accountগুলিতে হিসাব লিখিবার নিয়ম

এখন, এই যে কোন A/c দিল, আর কোন A/c পেল,—A/cগুলির মধ্যে তা লিখে রাখার নিয়ম খুব সহজ—

(1) **যখন কোন** A/c **পায়,** তখন সেই A/c এর Debit side-এ তারিখের ঘরে পাওয়ার তারিখ বসাতে হয়, Particulars-এর ঘরে যে A/c এর কাছ থেকে পায়, সেই A/c এর নাম বসাতে হয় (নামের আগে "To" কথাটা লিখতে হয়), এবং টাকার ঘরে, কত টাকা পেল তা বসাতে হয়।

(2) **যখন কোন** A/c **দেয়,** তখন সেই A/c-এর Credit side-এ তারিখের ঘরে দেওয়ার তারিখ বসাতে হয়, Particulars-এর ঘরে যে A/c কে দেয় সেই A/c-এর নাম বসাতে হয় (নামের আগে 'By' কথাটা লিখতে হয়) এবং টাকার ঘরে কত টাকা দিল তা বসাতে হয়।

**কিন্তু** প্রত্যেক লেন-দেনেই একজন পায় ও একজন দেয়, বা এক A/c পায় আর এক A/c দেয়। সুতরাং, প্রত্যেক লেন-দেনে, এক A/c-এ (যে পায়) তার পাওয়ার দিকে বা Debit side-এ লিখতে হবে, কোন্ A/c এর কাছ থেকে পেল তার নাম, এবং আর এক A/c এ (যে দিল) তার দেওয়ার দিকে বা Credit side-এ লিখতে হবে, যাকে দিল সেই A/c এর নাম। সংক্ষেপে বলা যায় যে, প্রত্যেক লেন-দেনে—

(1) গ্রহীতা বা Debtor Account debit হবে এবং দাতা বা Creditor Account credit হবে ; এবং

(2) Debtor Account-এর পাওয়ার ঘরে বা debit side-এ লিখতে হবে Creditor Account-এর নাম এবং Creditor Account-এর দেওয়ার ঘরে বা credit side-এ লিখতে হবে Debtor Account-এর নাম।

**উদাহরণ :** 10ই ফেব্রুয়ারী, রামের কাছ থেকে দশ টাকা পেলাম এই লেন-দেনে—রামের A/c দিল, Cash A/c পেল। অর্থাৎ, এখানে রামের

A/c Creditor Account এবং Cash A/c Debtor Account, সুতরাং এখানে Cash A/c—debit হবে, রামের A/c—credit হবে। যেমন—

**Cash A/c**

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Feb. 10 | To Ram's A/c | 10 | | | |

**Dr. Ram's A/c Cr.**

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| | | | Feb. 10 | By Cash A/c | 10 |

**উদাহরণ :** নিম্নলিখিত লেন-দেন গুলির জন্য লেজার A/c গুলিতে কিরূপ হিসাব হবে দেখাও—

(1) 1960 সালের 10ই মার্চ, 10,000 টাকা মূলধন নিয়ে ব্যবসায় আরম্ভ করা হোল।

(2) 10ই মার্চ, অফিসের জন্য 300 টাকার চেয়ার টেবিল ইত্যাদি কেনা হোল।

(3) 12ই মার্চ, নগদ দামে 400 টাকার পণ্যদ্রব্য কেনা হোল।

(4) 13ই মার্চ, সেন-ব্রাদার্স-এর কাছ থেকে ধারে 200 টাকার পণ্যদ্রব্য কেনা হোল।

(5) 14ই মার্চ, বোস এণ্ড কোং-এর কাছে ধারে 500 টাকার পণ্যদ্রব্য বিক্রয় হোল।

(6) 14ই মার্চ, নগদমূল্যে 150 টাকার পণ্যদ্রব্য বিক্রয় হোল।

(7) 15ই মার্চ, 2,500 টাকা দিয়ে একটা মেশিন কেনা হোল।

(8) 16ই মার্চ, যাতায়াত বাবদ 15 টাকা খরচ হোল।

(9) 17ই মার্চ, বোস এণ্ড কোং-এর কাছ থেকে 400 টাকা পাওয়া গেল।

(10) 19শে মার্চ, সেন ব্রাদার্স কে 200 টাকা দেওয়া হোল।

এবারে লেজারে A/c গুলিতে হিসাব দেখানোর আগে জিনিসগুলি একবার বুঝে নেওয়া যাক্—

(1) 10,000 টাকা মূলধন নিয়ে ব্যবসায় আরম্ভ হোল। সুতরাং ধরা যায়, মূলধন A/c বা Capital A/c 10,000 টাকা দিল এবং Cash A/c 10,000 টাকা পেল। সুতরাং **Cash A/c Debit হবে এবং Capital A/c Credit হবে**। অর্থাৎ Cash A/c-এ পাওয়ার দিকে লিখতে হবে "To Capital A/c—Rs. 10,000" এবং Capital A/c-এ দেওয়ার দিকে "By Cash A/c—Rs. 10,000".

(2) 3,000 টাকার চেয়ার-টেবিল কেনা হোল। সুতরাং Cash A/c নগদ 300 টাকা দিল এবং চেয়ার-টেবিল A/c বা Furniture A/c 300 টাকা পেল। সুতরাং— **Furniture A/c Debit এবং Cash A/c Credit হবে**। অর্থাৎ Furniture A/c-এর পাওয়ার দিকে লিখতে হবে, "To Cash A/c Rs 300" এবং Cash A/c এর দেওয়ার দিকে লিখতে হবে "By Furniture A/c Rs. 300".

(3) এবারে একটা জিনিস বলার আছে। 400 টাকা নগদ দামে মাল কেনা হোল। সুতরাং স্বাভাবিক হিসাব হ'ত—Goods A/c Debit এবং Cash A/c Credit. কিন্তু যে সব জিনিস কেনা বেচা করে লাভ করাই হোল ব্যবসায়ের উদ্দেশ্য, সেই সব জিনিসের নামে A/c না রেখে তার জন্য Purchases A/c এবং Sales A/c রাখা হয়। যখন সেই জিনিস কেনা হয়, তখন Purchases A/c debit করা হয়, এবং যখন সেই সব জিনিস বিক্রয় হয়, তখন Sales A/c credit করা হয়।

সুতরাং এখানে ধরা হবে—Purchases A/c পেল এবং Cash A/c দিল, অর্থাৎ, **Purchases A/c Debit** এবং **Cash A/c Credit** হবে অর্থাৎ Purchases A/c এ লিখবো—'To Cash A/c Rs. 400' এবং Cash A/c-এ লিখবো 'By Purchases A/c Rs. 400.'

(4) সেন ব্রাদার্সের কাছ থেকে ধারে 200 টাকার পণ্যদ্রব্য কেনা হোল। এখানেও আগের মত **Purchases A/c কে Debit করতে হবে এবং Sen Brothers এর** A/c **Credit করতে হবে**।

(5) বোস এণ্ড কোং এর কাছে ধারে 500 টাকার পণ্যদ্রব্য বিক্রী হোল। এখানে বোস এণ্ড কোং পেল এবং Sales A/c দিল। সুতরাং **Bose & Co's A/c Debit এবং Sales A/c Credit হবে**।

(6) নগদ মূল্যে 150 টাকার পণ্যদ্রব্য বিক্রী হোল। এখানে নগদ টাকা এলো 150। সুতরাং **Cash A/c Debit এবং Sales A/c Credit হবে**।

(7) 2,500 টাকা দিয়ে একটা মেশিন কেনা হোল। এখানে মেশিনটি পণ্যদ্রব্য হিসাবে ধরা হচ্ছে না; সুতরাং, এখানে Purchases A/c debit হবে না। এখানে মেশিনের নামেই একটা A/c রাখতে হবে। যেমন টেবিল চেয়ারের জন্য Furniture A/c রাখা হয়েছে। সুতরাং এখানে **Machinery A/c Debit হবে এবং Cash A/c Credit হবে**।

(8) এখানে Cash A/c 15 টাকা দিল এবং যাতায়াত খরচ A/c বা Travelling Expenses A/c 15 টাকা পেল। সুতরাং **Travelling Expenses A/c Debit এবং Cash A/c Credit হবে**।

(9) বোস এণ্ড কোং-এর কাছ থেকে 400 টাকা পাওয়া গেল। সুতরাং **Cash A/c Debit এবং Bose & Co's A/c Credit হবে**।

(10) সেন ব্রাদার্স কে 200 টাকা দেওয়া হোল। সুতরাং **Sen Brothers' A/c Debit এবং Cash A/c Crebit হবে**।

সুতরাং লেজার A/cগুলি এইরূপ হবে—

*Dr.* **Capital A/c** *Cr.*

| Date | Particulars | Amount Rs. | Date 1960 | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| | | | Mar. 10 | By Cash A/c | 10,000 |

*Dr.* **Cash A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date 1960 | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 10 | To Capital A/c | 10,000 | Mar. 10 | By Furniture A/c | 300 |
| ,, 14 | ,, Sales A/c | 150 | ,, 12 | ,, Purchases | 400 |
| ,, 17 | ,, Bose & Co's A/c | 400 | ,, 15 | ,, Machinery | 2,500 |
| | | | ,, 16 | ,, Travelling | 15 |
| | | | ,, 19 | ,, Sen Brothers' A/c | 200 |

*Dr.* **Furniture A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 10 | To Cash A/c | 300 | | | |

*Dr.* **Purchases A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 12 | To Cash A/c | 400 | | | |
| ,, 13 | ,, Sen Brothers' A/c | 200 | | | |

*Dr.* **Sen Brothers' A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date 1960 | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 19 | To Cash A/c | 200 | Mar. 18 | By Purchases | 200 |

*Dr.* **Bose & Co's A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date 1960 | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 14 | To Sales A/c | 500 | Mar. 17 | By Cash A/c | 400 |

*Dr.* **Sales A/c.** *Cr.*

| Date | Particulars | Amount Rs. | Date 1960 | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| | | | Mar. 14 | By Bose & Co's A/c. | 500 |
| | | | ,, 14 | ,, Cash A/c | 150 |

*Dr.* **Machinery A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 15 | To Cash A/c | 2,500 | | | |

*Dr.* **Travelling Expenses A/c** *Cr.*

| Date 1960 | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 16 | To Cash A/c | 15 | | | |

## Account-গুলিতে নির্ভুল Debit এবং Credit করার কয়েকটি উৎকৃষ্ট নিয়ম

একটি লেন-দেনের হিসাব লিখ্‌তে গেলে, ঐ লেন-দেনের মধ্যে কোন্ Account পাচ্ছে এবং কোন্ Account দিচ্ছে সেটি বোঝাই সর্বাপেক্ষা জরুরী ব্যাপার। কারণ, সেটি বুঝলেই আমরা গ্রহীতা Account-কে debit এবং দাতা Account-কে credit করতে পারবো। আর সেটি না বুঝলেই আমরা ভুল Account-কে debit এবং ভুল Account-কে credit করে বসবো। আর, এরকম ভুল, যারা প্রথম প্রথম হিসাব লিখ্‌তে বসে, তাদের হামেশাই হয়। কিন্তু তোমরা যারা প্রথম হিসাব লেখা শিখছো, তারা এরকম ভুলের সংখ্যা প্রথম থেকেই অনেক কমাতে পারো, যদি নিম্নলিখিত সরল নিয়ম কয়টি মুখস্থ করে রেখে দাও এবং কোন Account-কে debit বা credit করার আগে মনে মনে নিয়ম ক'টি একবার আউড়ে নাও। নিয়ম কয়টি এইরূপ—

(1) **Account-টি যদি ব্যক্তি সংক্রান্ত হয়** (যেমন, রামের A/c, শ্যামের A/c ইত্যাদি), তবে—**Debit the Receiver, Credit the Giver**—অর্থাৎ, ঐ ব্যক্তি গ্রহীতা হলে debit এবং দাতা হলে credit হবে।

(2) **Account-টি যদি বস্তু সংক্রান্ত হয়** (যেমন, Cash A/c, Machinery A/c, Furniture A/c প্রভৃতি), তবে—**Debit what**

**comes in, Credit what goes out**—অর্থাৎ, ঐ বস্তুটি এলে debit এবং গেলে credit হবে।

(3) **Account-টি যদি আয়-ব্যয় জাতীয় হয়** ( যেমন, Salary A/c, Rent A/c, Interest A/c, Purchases A/c, Sales A/c প্রভৃতি ), তবে—**Debit expenses( or losses ) and Credit incomes ( or gains )**—অর্থাৎ, **ব্যয় বা ক্ষতি debit হবে, এবং আয় বা লাভ credit হবে।**

এই নিয়ম তিনটিকে "Golden Rules" বলে।

**উদাহরণ:** (1) মনে কর, রামের ব্যবসায়ের একটি বাড়ী আগুনে পুড়ে গেল এবং ক্ষতি হোল 10,000 টাকার। এটি একটি লেন-দেন। কিন্তু এর হিসাব কী হবে? এখানে কোন্ A/c দিচ্ছে আর কোন্ A/c পাচ্ছে, বোঝা হয়তো শক্ত। তখন আমরা "Golden Rules" স্মরণ করতে পারি,—Buildings বস্তু সংক্রান্ত হিসাব, Buildings নষ্ট হচ্ছে, অর্থাৎ যাচ্ছে, সুতরাং Credit হবে।

আবার, একটি লোকসান হচ্ছে—"Loss by Fire", সুতরাং এই A/c debit হবে। অতএব, মোট হিসাব হোল—

Loss by Fire a/c······debit, এবং
Buildings a/c······credit.

(2) আবার ধরো, আমি বিজ্ঞাপনের জন্য 200 টাকা খরচ করলাম। এই লেন-দেনটিতে, কোন্ A/c দিলো আর কোন্ A/c পেলো, তা যদি ধরতে না পারো, তবে আবার Golden Rules স্মরণ করো—

Cash a/c—বস্তু সংক্রান্ত—( টাকা ) গেছে, সুতরাং credit, আবার, Advertisement—ব্যয় জাতীয়—একটি ব্যয়, সুতরাং debit. অতএব, মোট হিসাব—

Advertisement a/c······debit, এবং
Cash a/c······credit.

**উদাহরণ :** নিম্নলিখিত লেন-দেনগুলিকে ডেবিট ও ক্রেডিটে বিশ্লিষ্ট কর এবং লেজার Accountগুলিতে হিসাব দেখাও :—

June 5, নগদ 2,500 টাকার জিনিস বিক্রয় করিলাম

June 6, হরেনের নিকট হইতে ধারে 2,000 টাকার মাল কিনিলাম ;

June 7, যাতায়াতের জন্য 5 টাকা খরচ হইল ;

June 8, যদুর নিকট ধারে 1,000 টাকার জিনিস বিক্রয় করিলাম ;

June 9, হরেনকে 1,500 টাকা দিলাম।

**উত্তর :**

| Date | Particulars | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|
| June 5 | Cash A/c ... ... Dr.<br>To Sales A/c | 2,500 | 2,500 |
| ,, 6 | Purchases A/c ... ... Dr.<br>To Haren's A/c | 2,000 | 2,000 |
| ,, 7 | Travelling Expenses A/c ... Dr.<br>To Cash A/c | 5 | 5 |
| ,, 8 | Jadu's A/c ... ... Dr.<br>To Sales A/c | 1,000 | 1,000 |
| ,, 9 | Haren's A/c ... ... Dr.<br>To Cash A/c | 1,500 | 1,500 |

## LEDGER ACCOUNTS

*Dr.* **Cash Account** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| June 5 | To Sales ... | 2,500 | June 7<br>,, 9 | By Travelling exp.<br>,, Haren | 5<br>1,500 |

*Dr.* **Sales A/c** *Cr.*

| Date | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| | | | June 5 | By Cash | 2,500 |
| | | | „ 8 | „ Jadu | 1,000 |

*Dr.* **Purchases A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| June 6 | To Haren | 2,000 | | | |

*Dr.* **Haren's A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| June 9 | To Cash | 1,500 | June 6 | By Purchases | 2,000 |

*Dr.* **Travelling Expenses A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| June 7 | To Cash | 5 | | | |

Dr. **Jadu's A/c** Cr.

| Date 19— | Particulars | Rs. | Date | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| June 8 | To Sales | 1,000 | | | |

লেজার বইতে বিভিন্ন লেন-দেনের হিসাব কী করে রাখতে হয় তা এবারে বোঝা গেল। ( মনে রাখতে হবে যে, কোন লেন-দেনের হিসাব সোজাসুজি Ledger Account-গুলিতে লেখা হয় না। একমাত্র নগদ টাকার লেন-দেন ছাড়া বাকী সব লেন-দেনের বেলা প্রথম হিসাব লিখ্‌তে হবে কোন না কোন জার্নাল বইতে। পরে জার্নাল থেকে লেজারে হিসাব তুলে নিতে হবে বা "Posting" করতে হবে। "Posting"-এর বেলা ডবল Entry-র কড়া নিয়ম মেনে চলতে হবে, অর্থাৎ প্রত্যেকটি লেন-দেনের জন্য লেজারে দুটি A/c-এ দুবার Entry হবে )। সারা বছর ধরে প্রত্যেকটি লেন দেনের হিসাব এমনি করে অতিশয় যত্নসহকারে লেজার A/cগুলির মধ্যে লিখে রাখতে হবে। কিন্তু এতেই তো আর হিসাব লেখার সব উদ্দেশ্য সফল হবে না। বছরের শেষে আমাদের দেখতে হবে সারা বছর ধরে ব্যবসা করে কত লাভ বা লোকসান হোল। এইজন্য আমাদের শেষকালে **লাভ-ক্ষতির হিসাব** তৈরী করতে হবে। [ লাভ-ক্ষতির হিসাব দুই ভাগে করা হয়। প্রথম ভাগের নাম **Trading A/c**—এর থেকে বার হয় Gross Profit বা Gross Loss (মোট লাভ বা মোট ক্ষতি) এবং দ্বিতীয় ভাগের নাম **Profit and Loss A/c**—এর থেকে বার হয় Net Profit বা Net Loss ( নিট লাভ বা নিট ক্ষতি )। ]

লেজারের বিভিন্ন A/c গুলিতে আমাদের সব হিসাবই রাখা হয়েছে। কাজেই লাভ লোকসান বার করতে যে সব মাল-মশলার প্রয়োজন, A/c গুলির মারফৎই তা পাওয়া যাবে। কিন্তু তার আগে A/c গুলিকে একটু গুছিয়ে নিতে হবে। A/cগুলির পাওয়ার দিক এবং দেওয়ার দিক দু' দিকেই হয়তো কতগুলি করে হিসাব লেখা আছে, কারণ কোন একটা A/c সারা

বছর ধরে যখনই কিছু নিয়েছে, তখনই তার debit sideএ বা পাওয়ার দিকে হিসাব লেখা হয়েছে ( অর্থাৎ তাকে debit করা হয়েছে ) এবং যখনই কিছু দিয়েছে, তখনই তার credit sideএ বা দেওয়ার ঘরে তা লেখা হয়েছে। সারা বছরের এই নেওয়া ও দেওয়ার ফলে শেষ পর্যন্ত ফলাফল কী দাঁড়াল তা দেখা দরকার। অর্থাৎ সেই A/c-এর পাওয়ার দিক ( debit side ) বা দেওয়ার দিক ( credit side )—কোন্ দিকটা বেশী ভারী হোল এবং কী পরিমাণে—তা বার করতে হবে। এই ভার-নির্ণয় বা উদ্বৃত্ত-নির্ণয় করাকে বলে "**Balancing**".

## Balancing বা উদ্বৃত্ত নির্ণয়

কী ভাবে Balancing বা উদ্বৃত্ত-নির্ণয় করা হয়, তা একটি উদাহরণ দিয়ে বোঝান যাক্। মনে কর, সেন-ব্রাদার্সের একটা A/c আছে। মনে কর, সেন-ব্রাদার্সের কাছ থেকে বছরের বিভিন্ন সময়ে ধারে কিছু কিছু মাল কেনা হয়েছে এবং বছরের বিভিন্ন সময়ে তার পাওনা বাবদ তাকে কিছু কিছু টাকা দেওয়া হয়েছে এবং তার ফলে Sen Brothers' এর A/c দাঁড়িয়েছে এইরূপ :—

*Dr.* **Sen Brothers' A/c** *Cr.*

| Date 19— | Particulars | Amount Rs. | Date 19— | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 19 | To Cash | 200 | Mar. 13 | By Purchases A/c | 200 |
| April 25 | ,, Cash | 600 | April 23 | ,, Purchases A/c | 800 |
| Sept. 23 | ,, Cash | 1,000 | Sept. 20 | ,, Purchases A/c | 2,000 |
| Oct. 25 | ,, Cash | 100 | | | |

এবারে যদি সেন-ব্রাদার্সের A/c-এর Balance বার করতে চাই, তবে পাওয়ার দিক বা debit side যোগ করে ও দেওয়ার দিক বা credit side যোগ করে দুটো বিয়োগ করিলেই হয়। কিন্তু সেই জিনিসটিই একটু কায়দা করে ডবল Entry-র চালে নিম্নলিখিতরূপে করা হয় :—

**Dr.** **Sen Brothers' A/c** **Cr.**

| Date 19— | Particulars | Amount Rs. | Date 19— | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Mar. 19 | To Cash | 200 | Mar. 13 | By Purchases A/c | 200 |
| April 25 | ,, Cash | 600 | April 23 | ,, Purchases A/c | 800 |
| Sept. 23 | ,, Cash | 1,000 | Sept. 20 | ,, Purchases A/c | 2,000 |
| Oct. 25 | ,, Cash | 100 | | | |
| Dec. 31 | ,, balance c/d | 1,100 | | | |
| | | 3,000 | | | 3,000 |
| | | | Dec. 31 | By balance b/d | 1,100 |

পাওয়ার দিকের যোগফল হচ্ছে 1,900 টাকা এবং দেওয়ার দিকের যোগফল 3,000 টাকা। সুতরাং, উদ্বৃত্ত দেওয়ার দিকে ( 3,000-1,900 ) বা 1,100 টাকা। অর্থাৎ, তাদের A/c-এ বছরের শেষে credit balance হচ্ছে 1,100 টাকা।

"Balance" করে বোঝা গেল যে, সেন-ব্রাদার্সের A/c-র দেওয়ার দিকে 1,100 টাকা বেশী আছে, অর্থাৎ "credit balance" 1,100 টাকা। সহজ কথায়, বছরের শেষে দেখা গেল, Sen Brothers ব্যবসায়ের নিকট এখনও 1,100 টাকা পায়। পাওয়ার দিক বেশী হলেও প্রায় এইরূপই হয়, যেমন—

**Dr.** **P. N. ROY'S A/c** **Cr.**

| Date 19— | Particulars | Amount Rs. | Date 19— | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Sept. 3 | To Sales ... | 1,000 | Sept. 10 | By Cash ... | 800 |
| Oct. 4 | ,, Sales ... | 500 | Oct. 10 | ,, Cash ... | 500 |
| | | | Dec. 31 | ,, balance c/d | 200 |
| | | 1,500 | | | 1,500 |
| Dec. 31 | To balance b/d | 200 | | | |

অর্থাৎ, দুদিকের তফাৎটুকু কমের দিকে যোগ করে দুদিক সমান করে নিতে হবে। পরে আবার তফাৎটুকু নীচে b/d বা "brought down" করে দেখাতে হবে। ( c/d মানে "carried down" ). P. N. Roy-র A/c এর উদ্বৃত্ত নির্ণয় করে দেখা গেল যে 31শে ডিসেম্বর তারিখে তার A/c-এ debit balance 200 টাকা। অর্থাৎ P. N. Roy-এর নিকট ব্যবসায় আরও 200 টাকা পায়।

**উদাহরণ :** নিম্নলিখিত লেন-দেনগুলিকে ডেবিট ও ক্রেডিটে বিশ্লিষ্ট কর এবং লেজারে সতীশের হিসাব দেখাও, বছরের শেষে সতীশ আমার নিকট আর কত টাকা পাইবে তাহাও বল।

1961

April 6 সতীশের নিকট হইতে ধারে 1,500 টাকার মাল কিনিলাম ;

April 20 সতীশকে 1,000 টাকা দিলাম ;

June 2 সতীশের নিকট হইতে ধারে 3,000 টাকার মাল কিনিলাম ;

July 3 সতীশকে 2,800 টাকা দিলাম ;

Aug. 4 সতীশকে 300 টাকা দিলাম ;

Sept.20 সতীশের নিকট হইতে ধারে 2,000 টাকার মাল কিনিলাম ;

Sept.25 সতীশের নিকট 200 টাকার মাল ফেরৎ পাঠাইলাম ;

Nov. 20 সতীশকে 1,000 টাকা দিলাম ;

Dec. 10 সতীশকে 500 টাকা দিলাম।

| Date 1961 | Particulars | | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|---|
| April 6 | Purchases a/c<br>To Satish | ... Dr. | 1,500 | 1,500 |
| „ 20 | Satish<br>To Cash | ... Dr. | 1,000 | 1,000 |
| June 2 | Purchases a/c<br>To Satish | ... Dr. | 3,000 | 3,000 |
| July 3 | Satish<br>To Cash | ... Dr. | 2,800 | 2,800 |
| Aug. 4 | Satish<br>To Cash | ... Dr. | 300 | 300 |
| Sept. 20 | Purchases<br>To Satish | ... Dr. | 2,000 | 2,000 |
| Sept. 25 | Satish<br>To Returns Outwards | ... Dr. | 200 | 200 |
| Nov. 20 | Satish<br>To Cash | ... Dr. | 1,000 | 1,000 |
| Dec. 10 | Satish<br>To Cash | ... Dr. | 500 | 500 |

*Dr.* **Satish's Account** *Cr.*

| Date 1961 | Particulars | Rs. | Date 1961 | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| April 20 | To Cash | 1,000 | April 6 | By Purchases | 1,500 |
| July 3 | „ Cash | 2,800 | June 2 | „ Purchases | 3,000 |
| Aug. 4 | „ Cash | 300 | Sept. 20 | „ Purchases | 2,000 |
| Sept. 25 | „ Returns Outwards | 200 | | | |
| Nov. 20 | „ Cash | 1,000 | | | |
| Dec. 10 | „ Cash | 500 | | | |
| „ 31 | „ balance c/d | 700 | | | |
| | Rs | 6,500 | | Rs. | 6,500 |
| | | | Dec. 31 | By balance b/d Rs. | 700 |

সুতরাং, বছরের শেষে সতীশ আমার কাছে আর 700 টাকা পায়।

**উদাহরণ ঃ**

1961

Jan. 1 সতীশ আমার নিকট 700 টাকা পায় ;

Jan. 10 সতীশের নিকট হইতে ধারে 1,200 টাকার মাল কিনিলাম ;

Jan. 16 সতীশ আমার উপরে 1,500 টাকার একটি বিল লিখিল, আমি বিল অনুযায়ী টাকা দিতে স্বীকৃত হইলাম ;

March 20 সতীশের নিকট হইতে ধারে 2,000 টাকার মাল কিনিলাম;

June 10 সতীশকে 1,700 টাকা দিলাম ;

Sept. 15 সতীশের নিকট হইতে ধারে 1,800 টাকার মাল কিনিলাম ;

Sept. 20 সতীশকে 300 টাকার মাল ফেরৎ পাঠাইলাম ;

Dec. 25 সতীশকে 1,000 টাকা দিলাম ।

লেজারে সতীশের হিসাব দেখাও এবং বছরের শেষে সতীশ আমার নিকট আর কত টাকা পাইবে বল ।

*Dr.* **Satish's Account** *Cr.*

| Date 1961 | Particulars | Rs. | Date 1961 | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 16 | To Bills Payable | 1,500 | Jan. 1 | By balance b/d | 700 |
| June 10 | " Cash | 1,700 | Jan. 10 | " Purchases | 1,200 |
| Sept. 20 | " Returns Outwards | 300 | Mar. 20 | " Purchases | 2,000 |
| Dec. 25 | " Cash | 1,000 | Sept. 15 | " Purchases | 1,800 |
| Dec. 31 | " balance c/d | 1,200 | | | |
| | | 5,700 | | | 5,700 |
| | | | Dec. 31 | By balance | 1,200 |

সুতরাং, বছরের শেষে সতীশ আমার কাছে আর 1,200 টাকা পায় ।

**উদাহরণ ঃ** নিম্নলিখিত লেনদেনগুলি ডেবিট ও ক্রেডিটে বিশ্লেষণ করিয়া Cash Account তৈরী কর এবং শেষ পর্যন্ত নগদ কত টাকা হাতে থাকিল দেখাও ।

(1) রমেন 15,000 টাকা মূলধন লইয়া ব্যবসায় আরম্ভ করিল ;

(2) সে 500 টাকার আসবাব পত্র কিনিল ;

(3) 12,000 টাকার মাল খরিদ করিল ;

(4) 150 টাকা গাড়ী ভাড়া দিল ;
(5) 75 টাকা কুলী ভাড়া দিল ;
(6) 600 টাকায় কিছু মাল বিক্রয় করিল ;
(7) রামের নিকট ধারে 2000 টাকার মাল বিক্রয় করিল ;
(8) 25 টাকার ষ্টেশনারী দ্রব্য ক্রয় করিল ;
(9) যদুর নিকট হইতে ধারে 5000 টাকার মাল খরিদ করিল
(10) রামের নিকট হইতে 1500 টাকা পাইল ;
(11) যদুকে 3000 টাকা দিল।

| No. | Particulars | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|
| 1 | Cash a/c ... Dr.<br>To Ramen's Capital a/c | 15,000 | 15,000 |
| 2 | Furnitute a/c ... Dr.<br>To Cash | 500 | 500 |
| 3 | Purchases a/c ... Dr.<br>To Cash | 12,000 | 12,000 |
| 4 | Carriage a/c ... Dr.<br>To Cash a/c | 150 | 150 |
| 5 | Wages a/c ... Dr.<br>To Cash a/c | 75 | 75 |
| 6 | Cash a/c ... Dr.<br>To Sales a/c | 600 | 600 |
| 7 | Ram's a/c ... Dr.<br>To Sales a/c | 2,000 | 2,000 |
| 8 | Stationery a/c ... Dr.<br>To Cash a/c | 25 | 25 |
| 9 | Purchases a/c ... Dr.<br>To Jadu's a/c | 5,000 | 5,000 |
| 10 | Cash a/c ... Dr.<br>To Ram's a/c | 1,500 | 1,500 |
| 11 | Jadu's a/c ... Dr.<br>To Cash a/c | 3,000 | 3,000 |

## Cash Account

| Date | | Rs. | Date | | Rs. |
|---|---|---|---|---|---|
| 1 | To Ramen's Capital | 15,000 | 2 | By Furniture | 500 |
| 6 | ,, Sales | 600 | 3 | ,, Purchases | 12,000 |
| 10 | ,, Ram | 1,500 | 4 | ,, Carriage | 150 |
| | | | 5 | ,, Wages | 75 |
| | | | 8 | ,, Stationery | 25 |
| | | | 11 | ,, Jadu | 3,000 |
| | | | | ,, balance c/d | 1,350 |
| | Rs. | 17,100 | | Rs. | 17,100 |
| | To balance b/d Rs. | 1,350 | | | |

সুতরাং, শেষ পর্যন্ত আর 1,350 টাকা হাতে থাক্‌লো।

**দ্রষ্টব্য :** পূর্বে বলা হয়েছে যে, আগেকার দিনে, যখন ব্যবসায় প্রতিষ্ঠানগুলির আয়তন তত বড় ছিল না, তখন হিসাবের খাতার সংখ্যাও কম ছিল। তখনকার দিনে জার্নাল বলতে মাত্র একখানি খাতাই ছিল। সেই খাতাখানিতেই ব্যবসায়ের যাবতীয় লেন-দেনের প্রাথমিক হিসাব ( original entry ) লেখা হোত। পরে আবার জার্নাল থেকে লেজারে Posting করা হোত। জার্নালে হিসাব লেখার সময়েই লেন-দেনগুলিকে ডেবিট ( debit ) এবং ক্রেডিট ( credit )-এ বিশ্লিষ্ট করে রাখা হোত এবং সেই সঙ্গে প্রত্যেকটি হিসাবের জন্য কিছু বিবরণও ( explanation বা "narration") লেখা হোত। জার্নালে এইভাবে হিসাব লেখাকে বলা হোত **Journalising.** তোমাদের পরীক্ষায় কিন্তু এখনও সেইভাবে লেন-দেনগুলিকে Journalising এবং ( লেজারে ) Posting করতে দিতে পারে। নিম্নের উদাহরণগুলি দেখলেই জিনিসটি বুঝতে পারবে।

**উদাহরণ :** নিম্নলিখিত লেনদেনগুলিকে Journalise কর :—

Jan 1. আমি 25,000 টাকা মূলধন লইয়া ব্যবসায় আরম্ভ করিলাম।

" 3. 12,000 টাকার একটি মেশিন কিনিলাম।

" 5. 8,000 টাকার পণ্যদ্রব্য ক্রয় করিলাম।

" 8. 1,000 টাকার ষ্টেশনারী দ্রব্য ক্রয় করিলাম।

Jan. 13. রমেনের নিকট হইতে ধারে 2,000 টাকার পণ্যদ্রব্য ক্রয় করিলাম।

„ 14. পরেশকে ধারে 5,000 টাকার পণ্যদ্রব্য বিক্রয় করিলাম।

„ 15. রমেনকে 1,500 টাকা দিলাম।

## Journal Entries

| Date 19— | Particulars | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|
| Jan. 1 | Cash a/c ... ... Dr.<br>To Capital a/c ...<br>(Being my starting of business with a capital of Rs. 25,000) | 25,000 | 25,000 |
| „ 3 | Machinery a/c ... ... Dr.<br>To Cash<br>(Being the purchase of machinery for Cash) | 12,000 | 12,000 |
| „ 5 | Purchases a/c ... Dr.<br>To Cash a/c<br>(Being goods purchased for Cash | 8,000 | 8,000 |
| „ 8 | Stationery a/c ... Dr.<br>To Cash a/c<br>(Being stationery goods purchased for Cash) | 1,000 | 1,000 |
| „ 13 | Purchases a/c .. Dr.<br>To Ramen's a/c<br>(Being goods purchased on credit from Ramen) | 2,000 | 2,000 |
| „ 14 | Paresh's a/c ... Dr.<br>To Sales a/c<br>(Being goods sold to Paresh on Credit) | 5,000 | 5,000 |
| „ 15 | Ramen's a/c ... Dr.<br>To Cash a/c<br>(Being cash paid to Ramen) | 1,500 | 1,500 |

**উদাহরণ:** নিম্নলিখিত লেন-দেনগুলিকে Journalise কর এবং লেজারে posting কর ও Ledger Accountগুলিকে balance কর।

July 1. মিহিরলাল 20,000 টাকা লইয়া ব্যবসায় আরম্ভ করিল।
,, 2. সে 10,000 টাকার মাল কিনিল।
,, 3. সে 3,000 টাকার ফার্ণিচার কিনিল।
,, 8. সে 8,000 টাকার মাল বিক্রয় করিল।
,, 12. সে 4,000 টাকার মাল কিনিল।
,, 15. সে জগন্নাথের নিকট 6,000 টাকার মাল ধারে বিক্রয় করিল।

## BOOKS OF Mihirlal

### Journal

| ate | Particulars | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|
| July 1 | Cash a/c ... Dr.<br>To Mihirlal's Capital a/c<br>( Being the business started with capital of Rs. 20,000 ) | 20,000 | 20,000 |
| ,, 2 | Purchases a/c ... Dr.<br>To Cash<br>( Being goods purchased for Cash ) | 10,000 | 10,000 |
| ,, 3 | Furniture a/c ... Dr.<br>To Cash<br>( Being furniture bought for Cash ) | 3,000 | 3,000 |
| ,, 8 | Cash a/c ... Dr.<br>To Sales a/c<br>( Being goods sold for Cash ) | 8,000 | 8,000 |
| ,, 12 | Purchases a/c ... Dr.<br>To Cash<br>( Being goods bought for Cash ) | 4,000 | 4,000 |
| ,, 15 | Jagannath's a/c ... Dr.<br>To Sales<br>(Being goods sold to Jagannath on Credit) | 6,000 | 6,000 |

# LEDGER

## *Dr.* Mihirlal's Capital A/c *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 15 | To balance c/d | 20,000 | July 1 | By Cash | 20,000 |
| | | 20,000 | | | 20,000 |
| | | | July 16 | By balance b/d | 20,000 |

## *Dr.* Cash A/c. *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 1 | To Mihirlal's Capital | 20,000 | July 2 | By Purchases | 10,000 |
| | | | ,, 3 | ,, Furniture | 3,000 |
| | | | ,, 12 | ,, Purchases | 4,000 |
| ,, 8 | ,, Sales | 8,000 | ,, 15 | ,, balance c/d | 11,000 |
| | | 28,000 | | | 28,000 |
| July 16 | To balance b/d | 11,000 | | | |

## *Dr.* Purchases A/c. *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 2 | To Cash | 10,000 | July 15 | By balance c/d | 14,000 |
| ,, 12 | ,, Cash | 4,000 | | | |
| | | 14,000 | | | 14,000 |
| July 16 | To balance b/d | 14,000 | | | |

*Dr.* **Furniture A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 8 | To Cash | 3,000 | July 15 | By balance c/d | 3,000 |
| | | 3,000 | | | 3,000 |
| July 16 | To balance c/d | 3,000 | | | |

*Dr.* **Jagannath's A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 15 | To Sales | 6,000 | July 15 | By balance c/d | 6,000 |
| | | 6,000 | | | |
| July 16 | To balance b/d | | | | |

*Dr.* **Sales A/c** *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| July 15 | By balance c/d | 14,000 | July 8 | By Cash | 8,000 |
| | | | ,, 15 | ,, Jagannath | 6,000 |
| | | 14,000 | | | 14,000 |
| | | | July 16 | By balance b/d | 14,000 |

## Account-এর শ্রেণী বিভাগ

লেজার Accountগুলিকে প্রথমতঃ দুই ভাগে ভাগ করা যায়, যথা (1) যেগুলি ব্যক্তি বিশেষের Account (Personal) যেমন, রামের A/c, শ্যামের A/c, সেন ব্রাদার্সের A/c ইত্যাদি। এবং (2) যেগুলি ব্যক্তি বিশেষের Accouut নয়, (Impersonal) যেমন, Cash A/c, Buildings A/c, Salary A/c ইত্যাদি। শেষেরগুলোকে আবার দুই ভাগে ফেলা যায়, যেমন, (ক) বস্তু-সংক্রান্ত বা Real A/c, যেমন, Cash A/c, Buildings

A/c, Furniture A/c, ইত্যাদি, এবং (খ) আয়-ব্যয় জাতীয় বা Nominal A/c, যেমন Salary A/c, Rent A/c, Discount A/c, ইত্যাদি ।

**Accounts**—
- —*Personal* ( যেমন, Ram's A/c, Sen Brothers' A/c ইত্যাদি )
- —*Impersonal*— { যেমন, Cash A/c, Salary A/c Buildings A/c, Rent A/c, ইত্যাদি )
  - —Real ( যেমন, Cash A/c, Buildings A/c, ইত্যাদি )
  - —Nominal (যেমন Salary A/c Rent A/c, ইত্যাদি )

(1) কোন **Personal A/c** বা **ব্যক্তির A/c**-এ যদি পাওয়ার দিক বেশী হয়, অর্থাৎ Debit balance হয়, তবে বুঝতে হবে ঐ ব্যক্তি অধমর্ণ ( দেনাদার ) বা Debtor , অর্থাৎ, ব্যবসায় ঐ ব্যক্তির কাছে টাকা পাবে ; যদি Credit balance হয়, তবে ঐ ব্যক্তি উত্তমর্ণ ( পাওনাদার ) বা Creditor অর্থাৎ, ঐ ব্যক্তি ব্যবসায়ের কাছে টাকা পাবে ।

(2) **Real A/c** বা **বস্তুর** A/c-এ সাধারণতঃ Debit balanceই হয়, ঐ Debit balance বস্তুর অর্থমূল্য নির্দেশ করে, অর্থাৎ, বোঝা যায় অত টাকার ঐ জিনিস ব্যবসায়ের সম্পত্তি (Asset) স্বরূপ বিদ্যমান। যেমন, Machinery A/c-এ 10,000 টাকা Debit balance থাকলে বুঝতে হবে, ব্যবসায়ের 10,000 টাকার কল-কব্জা আছে। যতক্ষণ পর্যন্ত বস্তুটি ( ধরা যাক্ Machine ) আছে, ততক্ষণ ঐ বস্তুর Accountএ Debit balanceই থাকবে। [ যখন বস্তু থাকবে না (হয়তো পুরণো অবস্থায় বিক্রী করে দিলাম বা ফেলে দিলাম ), তখন ঐ Accountএ কোন Debit বা Credit balance থাকলে, তা ঐ বস্তু হস্তান্তরের জন্য লোকসান বা লাভ। তখন ঐ balanceটি "Loss or Profit on sale of Asset" বা "Loss on writing off of Asset"—ঐরূপ কোন Account খুলে তাতে নিতে হবে এবং বস্তুর Accountএ শূন্য balance হয়ে যাবে, অর্থাৎ কোন balanceই থাকবে না। ]

(3) কোন **Nominal A/c**-এর Debit balance নির্দেশ করে যে ঐ টাকা ব্যবসায়ের খরচ বা ক্ষতি, এবং Credit balance নির্দেশ করে ঐ

টাকা ব্যবসায়ের আয় বা লাভ। যেমন, Salary A/c এর Debit balance নির্দেশ করে, অত টাকা কর্মচারীদের বেতন বাবদ খরচ করা হয়েছে। Commission A/c-এর Credit balance নির্দেশ করে, অত টাকা কমিশন বাবদ আয় হয়েছে।

এ থেকে একটি সরল সিদ্ধান্তে আসা যায় এই—**সম্পত্তি, ব্যয় ও ক্ষতি —এরা সব Debit Balance এবং দেয়, আয় ও লাভ—এরা সব Credit Balance.**

[Capital A/c-কে কিন্তু ব্যক্তির A/c বলে ধরতে হবে, ব্যবসায়ের যিনি মালিক তার A/c, মূলধন বাবদ তিনি ব্যবসায়কে কত টাকা ধার দিয়েছেন, Capital A/c থেকে তা বোঝা যায়। সেই জন্য Capital A/c-এ সাধারণতঃ Credit balance থাকে।]

**প্রশ্ন :** কোন্‌টি কোন্‌ Account বল—

Stationery, General Expenses, Investments, Drawings, Bank, Bills Receivable, Oriental Traders Ltd., এবং Unpaid Salary.

**উত্তর :** (1) Stationery এবং General Expenses—এই দুইটি Nominal Account—কারণ, এই দুইটি ব্যবসায়ের সাধারণ ব্যয় নির্দেশ করে।

(2) Investments এবং Bills Receivable—এই দুইটি Real Account,—কারণ, এইগুলি ব্যবসায়ের সম্পত্তি।

(3) Drawings, Bank, Oriental Traders Ltd., Unpaid Salary—এই Account-গুলি Personal Account, (অনেকের মতে Bank Account মানে "Cash at Bank", মানে ব্যাঙ্কে গচ্ছিত নগদ টাকা, সুতরাং Bank Account কে Real Account'ও বলা যায়।)

## Exercise IV

1.* What is an "Account"? Where are they kept? Are they kept in one book?

2.* In which book do you expect to find the following accounts—

(a) P. C. Sen's a/c, (he is a customer) (b) Capital a/c, (c) Rent a/c, (d) Furniture a/c, (e) R. P. Das's a/c (we buy goods from him), (f) Cash a/c, (g) Bank a/c.

3.* State with reasons, which account will be debited and which account credited for the following transactions—

(1) I buy stationery for Rs. 20.
(2) I get rent Rs. 200.
(3) I pay commission Rs. 300.

4. Analyse the following transactions into debit and credit and write up Ledger Accounts—

Jan. 1. I sell goods for cash Rs. 2,000.
2. I buy goods for cash Rs. 500.
3. I buy stationery for Rs. 25.
4. I sell goods for cash Rs. 200.
5. I pay wages Rs. 50.
6. I buy goods for cash Rs. 400.
7. I buy furniture for cash Rs. 250.

5. Analyse the following transactions into debit and credit and write up Ledger Accounts—

April 1. I commence business with cash Rs. 5,000.
2. I buy furniture for Rs. 300.
3. I buy goods for Rs. 3,000.
4. I pay for cooly and cartage Rs. 15.
5. I pay wages Rs. 40.
6. I sell goods for Rs. 400.
7. I buy goods for Rs. 1,000.
8. I pay for cooly and cartage Rs. 10.
9. I pay wages Rs. 25.

10. I sell goods for Rs. 800.
11. I sell goods to Suren on credit for Rs. 1,000.
12. I sell goods for Rs. 500.

6. Journalise the following transactions and write up Ledger Accounts—

July 1. I commence business with Rs. 10,000 cash.
2. I buy furniture for Rs. 300 and goods for Rs. 4,000.
3. I pay wages Rs. 100 and for stationery Rs. 15.
4. I buy a machine for Rs. 3,000.
5. I sell goods for Rs. 500.
6. I pay wages Rs. 200.
7. I sell goods to Mahim on credit for Rs. 2,500.
8. I buy goods from Jogen on credit for Rs. 1,000.
9. I receive Rs. 1,200 from Mahim.
10. I pay Rs. 1,000 to Jogen.

Journalise the following transactions and write up Ledger Accounts—

Sept. 1. I commence business with Rs. 15,000 cash.
2. I buy a table for Rs. 250, three chairs @ Rs. 40 each and one office almirah for Rs. 240.
3. I buy goods for Rs. 5,000.
4. I buy a typewriter for Rs. 750.
5. I buy writing paper for Rs. 3, ink for Rs. 2 and carbon paper for Rs. 2.
6. I buy goods for Rs. 1,500.
7. I buy stamps and envelopes for Rs. 5.
8. I send a telegram to Bombay which costs me Rs. 2.
9. I buy a fan for office for Rs. 175.
10. I sell goods for Rs. 2,000.
11. I buy a machine for Rs. 4,000.
12. I sell goods for Rs. 1,000.

৬. Journalise the following transactions and write up Ledger Accounts—

July 1. I sell goods for Rs. 500 cash.
2. I sell goods to Keshab on credit for Rs. 1,500.
3. I buy paper for Rs. 3, pins for Re. 1 and clips for Rs. 2.
4. Keshab returns to me goods worth Rs. 200.
5. I buy goods from Paresh on credit for Rs. 1,000.
6. I receive from Keshab Rs. 800.
7. I pay salary Rs. 300.
8. I pay Rs. 700 to Paresh.
9. I receive the balance from Keshab.
10. I pay Paresh the balance due to him.
11. I pay a bill for printing cash memoes Rs. 10.
12. I sell goods for Rs. 300 cash.

৭ Journalise the following transactions and write up Ledger Accounts—

March 1. I commence business with cash Rs. 20,000.
2. I open a Bank Account with the United Bank of India Ltd. and deposit therein Rs. 18,000.
3. I buy goods for Rs. 3,000 and make the payment by a cheque.
4. I buy goods for cash 1,500.
5. I buy a Machine for a Rs. 9,000 and make the payment by a cheque.
6. I withdraw Rs. 500 from Bank and keep the money as office cash.
7. I buy an almirah, a table and two chairs for Rs. 450 and pay in cash.
8. I sell goods for cash Rs. 900.
9. I deposit cash Rs. 500 into the Bank Account.
10. I buy paper, ink, files, pins, and clips for Rs. 10.

10. How are the Accounts classified ? Give three examples of Accounts of each class.

11.* Classify the following Accounts—

(a) Cash a/c (b) Capital a/c (c) Bills Receivable a/c (d) Rent a/c (e) Goodwill a/c (f) Investments a/c (g) United Bank a/c (h) Das and Sons a/c (i) Drawings a/c.

12. What do you mean by 'balance' of an Account ? Enter the following transactions in the account of B. Das as it would appear in my Ledger—

1. I sold him goods value Rs. 1,500
2. He paid me cash Rs. 1,000
3. He purchased from me goods value Rs. 800
4. He retuned to me goods value Rs. 100
5. He paid me cash Rs. 750

Balance the account.

13. Write up the account of B. Das as it would appear in my Ledger from the following particulars—

1. He owes me Rs. 450 (on the Dr. side write "To balance Rs. 450")
2. He purchased from me goods value Rs. 1,000
3. He returned to me goods value Rs. 120
4. He paid me cash Rs. 1,200
5. I sold him goods value Rs. 500

Balance the account.

14.* Write up the account of S. Dutta as it would appear in my Ledger from the following particulars—

1. I bought goods from him value Rs. 2,000
2. I paid him cash Rs. 1,500
3. I bought goods from him value Rs. 1,000
4. I returned goods to him value Rs. 200
5. I bought goods from him value Rs. 500
6. I paid him cheque Rs. 1,000

Balance the account.

15.* (a) What does a Dr. balance of Rs. 400 in a personal account indicate ?

(b) What does a Cr. balance of Rs. 500 in a personal account indicate ?

16.* Tabulate the following items and state opposite each (i) class of account, and (ii) whether it usually has a debit or a credit balance :

Furnitures & Fittings, Discount Received, Bank Overdraft, Sales Returns, Carriage outwards.

17. Journalise the following transactions and write up the Cash Account and balance it.

May 1. I commence business with cash Rs. 16,000
2. I buy tables and chairs for Rs. 250
3. I buy three almirahs for Rs. 500
4. I buy two show-cases for Rs. 350
5. I buy goods for Rs. 5,000
6. I pay for cooly Rs. 5, for cartage Rs. 10
7. I buy goods for Rs. 4,000
8. I pay for cooly Rs. 5/- for cartage Rs. 8
9. I buy goods from S. Sen on credit for Rs. 2,000
10. I sell goods for cash Rs. 1,200
11. I sell goods for cash Rs. 1,500
12. I pay S. Sen Rs. 1,200

18.C Write up the Cash Account from the following transactions and bring down the balance :

June 1. Balance of cash in hand Rs. 350
2. Paid wages Rs. 200
3. Sold goods for cash Rs. 600.
4. Bought stationery Rs. 20
5. Sold goods for cash Rs. 200
6. Received Rs. 800 from N. Das
7. Paid Rs. 300 to T. Paul
8. Received from G. Sen Rs. 700
9. Paid tram and bus fare Re. 1
10. Bought postcards and stamps Rs. 5
11. Paid salary Rs. 300
12. Bought goods for Rs. 500

# পঞ্চম অধ্যায়

## Trial Balance ( রেওয়া মিল )

পূর্বেই বলা হয়েছে ( দ্বিতীয় অধ্যায় দ্রষ্টব্য ), যে হিসাব-রক্ষা পদ্ধতি-গুলিকে মোটামুটি দু' ভাগে ভাগ করা যায়, যথা, (1) বৈজ্ঞানিক পদ্ধতি ও (2) অবৈজ্ঞানিক পদ্ধতি। বৈজ্ঞানিক পদ্ধতিকে বলা হয় Double Entry System এবং অবৈজ্ঞানিক পদ্ধতিকে বলা হয় Single Entry System এবং একথাও বলা হয়েছে যে, **বৈজ্ঞানিক পদ্ধতির একটি মস্ত সুবিধা, যা অবৈজ্ঞানিক পদ্ধতির নেই, তা হচ্ছে, হিসাব রাখার নির্ভুলতা সম্বন্ধে গ্যারাণ্টি দেওয়া।** Double Entry System বা দুতরফা দাখিলায়, এইরূপ গ্যারাণ্টি দেওয়া কী করে সম্ভব হয়, তা' এবারে আলোচনা করা যাক্।*

### লেজারে মোট debit এবং মোট credit সর্বদাই সমান

একথা আমরা বেশ ভাল করেই জানি, যে দুতরফা দাখিলার মূল কথা হচ্ছে এই যে, প্রতিটি লেন-দেনের জন্য লেজারের দুই Account-এ দুইবার হিসাব লিখ্‌তে হবে—তার মধ্যে একটি Account-কে ( গ্রহীতা A/c-কে ) **debit** এবং অপর Account-টিকে ( দাতা A/c-কে ) **সেই পরিমাণেই credit** করতে হবে। কাজেই সব লেন-দেনগুলির জন্যই যদি একবার debit এবং আবার সেই পরিমাণেই credit করা হয়, তবে লেজার Account-গুলিতে মোট debit এর পরিমাণ, নিশ্চয়ই মোট credit এর সমান হবে। এই সহজ সত্যটিকে ভিত্তি করে, আমরা যখন খুসী পরীক্ষা করে দেখতে পারি যে, হিসাব লিখতে কিছু ভুল হয়েছে কিনা।

### কীভাবে পরীক্ষা করা হয়

আচ্ছা, এবারে তোমরা যদি কখনো পরীক্ষা করে দেখতে চাও, যে হিসাব লিখতে লিখতে তোমরা কিছু ভুল করে ফেলেছো কিনা, তা' হলে কী করবে বলোতো ?

---

* "গ্যারাণ্টি" দেওয়া যায়, প্রথমে ছাত্রদের একথা বলাই ভাল।

**প্রথম পদ্ধতি ঃ** একটি কাগজ নাও। উপর থেকে নীচে লম্বা লাইন টেনে তিনটি ঘর করো।

প্রথম ঘরে লেখো, লেজারে যত Account আছে, সব Account গুলির নাম।

দ্বিতীয় ঘরে, প্রত্যেকটি Account-এর debit-এর দিকটি যোগ করে, যোগফলটি ঐ Account-এর নামের পাশে বসাও। এইভাবে, সব Account-গুলির debit-এর দিকের যোগফলগুলি দ্বিতীয় ঘরে লেখা হোল।

তৃতীয় ঘরে, ঐভাবে প্রত্যেক Account-এর credit-এর দিক যোগ করে, ঐ যোগফলগুলি বসাও।

এবারে, দ্বিতীয় ঘরটি যোগ করলে পাওয়া যাবে, লেজারের মোট debit এবং তৃতীয় ঘরটি যোগ করলে পাওয়া যাবে, লেজারের মোট credit.

যদি দেখা যায়, দ্বিতীয় ঘরের যোগফল ( মোট debit ), তৃতীয় ঘরের যোগফল ( মোট credit )-এর সমান হয়েছে, তবে বোঝা যাবে, হিসাব লিখতে ভুল হয়নি ; আর,

যদি দেখা যায়, দুটি ঘরের যোগফল সমান হয়নি, তবে বুঝতে হবে, নিশ্চয়ই কোথাও ভুল হয়েছে।

এভাবে করলে, জিনিসটি এইরূপ হবে—

| Name of Accounts | Debits Rs. | Credits Rs. |
|---|---|---|
| Cash a/c ... | 29,590 | 12,090 |
| Ram's a/c ... | 6,000 | 3,000 |
| Shyam's a/c ... | 2,800 | 4,800 |
| Capital a/c ... | — | 20,000 |
| Furniture a/c ... | 3,000 | — |
| Purchases a/c ... | 4,000 | — |
| Sales a/c ... | — | 6,000 |
| Salaries a/c ... | 500 | — |
| | 45,890 | 45,890 |

**দ্বিতীয় পদ্ধতি ঃ** এই পদ্ধতিতে প্রত্যেক Account-এর debit-এর যোগফল এবং credit-এর যোগফল আলাদা আলাদা করে দুই ঘরে না লিখে, **balance বা উদ্বৃত্তটুকু মাত্র নেওয়া হয়।** যেমন, পূর্বের পদ্ধতির উদাহরণে Cash a/c-এর debit-এর দিকের যোগফল 29,590 টাকা এবং credit-এর দিকের যোগফল 12,090 টাকা—দু'টি যোগফল দু'টি ঘরে পৃথক্ ভাবে লেখা হয়েছিল, এই পদ্ধতিতে Cash a/c-এর dabit balance ( কারণ debit বেশী credit কম ) = ( 29,590 − 12,090 ) টাকা অর্থাৎ, 17,500 টাকা, মাত্র নেওয়া হবে। এইভাবে, সব Account-এরই balance-গুলি মাত্র নেওয়া হবে। সুতরাং এই পদ্ধতির ধাপগুলি নিম্নরূপ হবে—

• একটি কাগজ নাও। উপর থেকে নীচে লম্বা লাইন টেনে তিনটি ঘর করো।*

প্রথম ঘরে লেখো, লেজারে যত Account আছে, সব Account গুলির নাম।

দ্বিতীয় ঘরে, যে সব Account-এ debit balancc আছে, সেই সব Account-এর ( debit ) balance-গুলি।

তৃতীয় ঘরে, যে সব Account-এ credit balance আছে, সেই সব Account-এর ( credit ) balance-গুলি।

এবারে দ্বিতীয় ঘরটি এবং তৃতীয় ঘরটি যোগ কর।

যদি debit balance-গুলির যোগফল credit balance-গুলির যোগফলের সমান হয়, তবে বোঝা যাবে, হিসাব লিখতে ভুল হয়নি ; আর,

যদি debit balance-গুলির যোগফল credit balance-গুলির যোগফলের সমান না হয়, তবে বোঝা যাবে, কোথাও না কোথাও ভুল নিশ্চয়ই আছে।

* বেশী ঘরের কথা প্রথম থেকে না বলাই ভাল।

প্রথম পদ্ধতিতে যে উদাহরণটি দেওয়া হয়েছে, সেটিকে দ্বিতীয় পদ্ধতি অনুযায়ী করলে, নিম্নরূপ হবে—

| Name of Accounts | | Debit balances Rs. | Credit balances Rs. |
|---|---|---|---|
| Cash a/c | ... | 17,500 | |
| Ram's a/c | ... | 3,000 | |
| Shyam's a/c | ... | | 2,000 |
| Capital a/c | ... | | 20,000 |
| Furniture a/c | ... | 3,000 | |
| Purchases a/c | ... | 4,000 | |
| Sales a/c | ... | | 6,000 |
| Salaries a/c | ... | 500 | |
| | | 28,000 | 28,000 |

অথবা, এভাবেও লেখা যায়—

| Debit balances | | Rs. | Credit balances | | Rs. |
|---|---|---|---|---|---|
| Cash a/c | ... | 17,500 | Shyam's a/c | ... | 2,000 |
| Ram's a/c | ... | 3,000 | Capital a/c | ... | 20,000 |
| Furniture a/c | ... | 3,000 | Sales a/c | ... | 6,000 |
| Purchases a/c | ... | 4,000 | | | |
| Salaries a/c | ... | 500 | | | |
| | Rs. | 28,000 | | Rs. | 28,000 |

দ্বিতীয় পদ্ধতিটিই সাধারণতঃ অনুসরণ করা হয় এবং আমরাও দ্বিতীয় পদ্ধতিটি ( উদ্বৃত্ত পদ্ধতি বা Balance Method )-ই অনুসরণ করবো। এই পদ্ধতি অনুযায়ী উপরে যে তালিকা দু'টি করা হয়েছে, সেই তালিকা দু'টিকে আমরা বলবো "Trial Balance".

**Trial Balance :** লেজার Account-গুলিতে হিসাব লিখ্‌তে কোন ভুল হয়েছে কিনা, তা' পরীক্ষা ক'রে দেখার জন্য একটি তালিকায় যদি সব লেজার Account-গুলির নাম লেখা হয় এবং সব debit balanceগুলি এক সারিতে এবং সব credit balance-গুলি অন্য সারিতে লিখে, যদি দুইটি সারি পৃথক্‌ভাবে যোগ করা হয়, তবে সেই তালিকাটিকে বলা হয় **Trial Balance.**

যে তারিখে Trial Balance করা হয়, শিরোণামায় সেই তারিখটির উল্লেখ থাকা প্রয়োজন। যেমন, "Trial Balance as at 31st December, 1959" অথবা "Trial Balance as at 31st March, 1960", ইত্যাদি।

Trial Balance কখন করা হবে, তার কোন নিয়ম নেই। বছরের যে কোন দিন এবং বছরে যতবার ইচ্ছা, Trial Balance করে দেখা যায়, হিসাবে কোন ভুল আছে কিনা। তবে বছরের শেষে লাভ-লোকসানের হিসাব, উদ্বৃত্ত পত্র ইত্যাদি তৈরী করার পূর্বে একবার Trial Balance করা নিতান্ত প্রয়োজন।

## Trial Balance করার সুবিধা

(1) Trial Balance করার সর্বপ্রধান সুবিধা এই যে, লেজার Account-গুলির ( গাণিতিক ) বিশুদ্ধতা পরীক্ষা করে নেওয়া যায়।

(2) Trial Balance করতে হলে, লেজারের সব Account-এর Balance-গুলিই Trial Balance-এ তুলতে হয়। কাজেই Trial Balance থেকে মোটা মোটা লেজার বইগুলির বেশ একটি সংক্ষিপ্ত Summary ( সার সঙ্কলন ) পাওয়া যায়।

(3) Trial Balance-এ সব Account-এর balance-গুলি থাকায় Trial Balance থেকেই লাভ-লোকসানের হিসাব, উদ্বৃত্ত পত্র প্রভৃতি তৈরী করা যায়, মোটা মোটা লেজারগুলি আর ঘাঁটাঘাঁটি করতে হয় না।

## কী ধরণের ভুলের জন্য Trial Balance মেলে না

আমরা বুঝলাম যে, Trial Balance যদি না মেলে, তবে বুঝতে হবে যে, লেজার Account-গুলির মধ্যে কিছু ভুল আছেই আছে। সে সব কী ধরণের ভুল? একটু ভাবলে তোমরা নিজেরাই বুঝতে পারবে যে ভুলগুলি হবে নিম্নলিখিত ধরণের—

(1) যদি কোন লেন-দেনের জন্য, একটি Account debit করা হয়, কিন্তু creditটি যদি বাদ পড়ে যায়, বা তার উল্টো যদি হয়;

(2) যদি কোন লেন-দেনের জন্য একটি Account-এ debit করা হয়, ধরো, 15 টাকা, কিন্তু অন্য Account-এ credit করা হোল, ধরো, 51 টাকা ;

(3) যদি কোন লেন-দেনের জন্য একটি Account debit এবং অপর একটি Account credit না করে, ভুল করে দুটো Account-কেই debit অথবা দুটো Account-কেই credit করি ;

(4) কোন একটি দীর্ঘ Account-এ, এক পাতার যোগফল পরের পাতায় তুলতে গিয়ে (carry forward) যদি ভুল হয় ;—তবে Trial Balance মেলে না। তা' ছাড়া,

(5) কোন Account-এর উদ্বৃত্ত নির্ণয়ে যদি ভুল হয়, বা

(6) Trial Balance-এ balance তুলতে গিয়ে যদি ভুল balance তুলি, অথবা

(7) উদ্বৃত্ত সমন্বিত কোন একটি Account যদি Trial Balance তালিকা থেকে ভুলক্রমে একেবারে বাদ পড়ে যায়, বা

(8) Trial Balance যোগ করতেই যদি ভুল করি, তা হলেও Trial Balance মিলবে না।

Trial Balance যতক্ষণ না মেলে, ততক্ষণ উল্লিখিত সম্ভাব্য ভুল বা ভুলগুলি বার করবার জন্য চেষ্টা করতে হবে। এই কাজটি অনেক সময়েই খুব সহজ হয় না। বিশেষতঃ লেন-দেনের সংখ্যা যদি খুব বেশী হয়। তবু, উপায় আর কী? অনেক খাটুনি হলেও Trial Balance মেলাতেই হবে নয়তো হিসাবে ভুল থেকেই যাবে।

## Trial Balance মিললেও হিসাবে ভুল থাকা সম্ভব

হিসাব লিখতে যদি কোন ভুল না হয়ে থাকে, তবে Trial Balance মিলতে বাধ্য। Trial Balance না মিললে হিসাবে ভুল থাকতে বাধ্য। কিন্তু বিপদ এই যে, হিসাবে ভুল থাকলেও অনেক সময়ে Trial Balance মেলে। কাজেই Trial Balance মিললেই হিসাব নির্ভুল হতে বাধ্য—

একথা জোর করে বলা যায় না। Trial Balance মিললেও কী কী ধরণের ভুল থাকতে পারে তা বোঝা দরকার—

(1) **Error of Omission :** লেজারে কোন লেন-দেনের হিসাব যদি সম্পূর্ণ বাদ পড়ে যায়, অর্থাৎ debit-ও হোল না, credit-ও হোল না। এরূপ ভুল দুই প্রকারের হতে পারে, যেমন,

(ক) কোন লেন-দেনের প্রাথমিক হিসাব যদি জার্নালে না লেখা হয়। যেমন, ধরো, রামকে 2,000 টাকার মাল ধারে বিক্রয় করলাম। এখন, এর জন্য প্রাথমিক হিসাব লেখা হবে, Sales Day Book-এ। যদি ভ্রম বশতঃ তা' লেখা না হয়, তবে লেজারে রামের Account-এ debit-ও বাদ পড়বে এবং Sales Account-এ এই পরিমাণ credit-ও বাদ পড়বে, কারণ জার্নাল থেকেই লেজারে posting করা হয়। সুতরাং, Trial Balance ঠিকই মিলবে, যদিও হিসাব ভুলই রইলো।

(খ) কোন লেন-দেনের প্রাথমিক হিসাব লেখা সত্ত্বেও, যদি ভ্রম বশতঃ লেজারে উভয় Account থেকে হিসাব বাদ পড়ে যায় যেমন, ধরো, যদুর কাছ থেকে 500 টাকার ফার্নিচার কেনা হোল। এখন, এর জন্য Journal Proper-এ প্রাথমিক হিসাবও লেখা হোল। এবারে যদি ভ্রম বশতঃ জার্নাল থেকে লেজারে posting বাদ পড়ে যায়, তবে Furniture a/c debit-ও হবে না, আর শ্যামের Account credit-ও হবে না। সুতরাং Trial Balance মিলবে, কিন্তু হিসাব ভুল থাকলো।

(2) **Error of Commission :** এক্ষেত্রেও Trial Balance মেলা সত্ত্বেও দু'রকমের ভুল হওয়া সম্ভব। যেমন,

(ক) ভুল Account-এ যদি হিসাব লিখি। যেমন, রামকে হয়তো 100 টাকা দিয়েছি। এখন, ক্যাস বইতে credit হয়তো ঠিক করেছি, কিন্তু রামের Account debit না করে, ভ্রম বশতঃ হয়তো শ্যামের Account-এ debit করেছি। এ ক্ষেত্রেও মোট debit এবং মোট credit সমানই রইলো, কিন্তু রামের Account এবং শ্যামের Account দুটোই ভুল হোল।

(খ) ভুল সংখ্যা যদি দুটো Account-এই লিখি। যেমন, ধরো, মধুকে 100 টাকা দিয়েছি। এখন, ভ্রম বশতঃ যদি ক্যাস-বইতে credit করি 200 টাকা এবং মধুকে debit করি 200 টাকা। তবে Trial Balance মিলবে, কিন্তু হিসাবে ভুলই থাকবে।

(3) **Compensating Error :** দৈবাৎ যদি কতগুলি ভুল এমন হয় যে, debit side-এর মোট ভুল, credit side-এর মোট ভুলের সমান হয়ে গেল। যেমন, ধরো, তিনটি ভুল এমন হয়েছে যার ফলে প্রথমটির জন্য কোন Account এ 20 টাকা বেশী debit হয়ে গেল, দ্বিতীয়টির জন্য কোন Account-এ 15 টাকা কম debit হয়ে গেল, এবং তৃতীয়টির জন্য কোন Account-এ 5 টাকা বেশী credit হয়ে গেল। এখানে তিনটি ভুলের জন্য debit side-এও 5 টাকা বেশী হোল, credit side-এও 5 টাকা বেশী হোল। সুতরাং, Trial Balance মিলবে। কিন্তু হিসাবে তিনটি ভুল রয়ে গেল।

(4) **Error of Principle :** যদি কোন লেন-দেনের স্বরূপ বুঝতেই ভুল হয়। যেমন, একটা furniture কিনে যদি furniture a/c-কে debit না করে, Purchases a/c-কে debit করি। [ যে সব মাল বা পণ্যদ্রব্য কেনা হয় শুধু লাভে বিক্রি করার উদ্দেশ্যে, সেই সব মাল কেনার সময়েই Purchases a/c debit হবে। অন্যান্য জিনিস, যেমন, ফার্নিচার, কলকব্জা, বাড়ী, ইত্যাদি কেনার সময়ে Furniture a/c, Machinery a/c, Buildings a/c ইত্যাদি debit হবে। ]

—এই সব ভুল থাকা সত্ত্বেও Trial Balance মিলবে। অর্থাৎ, Trial Balance মিললেও হিসাবে এই ধরণের ভুল থাকতে পারে।

**দ্রষ্টব্য :** তোমাদের এখন মনে হতে পারে যে, Trial Balance মিললেও যদি হিসাবে ভুল থাকা সম্ভব হয়, তবে আর নির্ভুলতা সম্বন্ধে গ্যারান্টি দেওয়া যাবে কী করে? সে কথা নেহাৎ মিথ্যা নয়। Trial Balance না মিললে যেমন জোরের সহিত বলা যায় যে হিসাবে ভুল আছেই আছে, Trial Balance মিললে তেমন জোর করে বলা যায় না যে হিসাবে কোন ভুল নেই। সুতরাং, নির্ভুলতা সম্বন্ধে কোন গ্যারান্টিও দেওয়া চলে না।

তবে কথাটা তর্কের খাতিরে ( theoretically ) যতটা সত্যি, কার্যতঃ ( practically ) ততটা সত্যি নয়। কারণ, আধুনিক কালে হিসাব রক্ষা পদ্ধতির এমন উন্নতি সাধন করা হয়েছে, এমন সব জটিল উন্নত ধরণের হিসাবের machine ইত্যাদির সাহায্য নেওয়া হচ্ছে, পদে পদে হিসাবের উপর অনবরত এমন সব পরীক্ষা নিরীক্ষা ( checks ) চালান হচ্ছে যে, সেই সবের সাহায্যে এবং Trial Balance-এর সাহায্যে আধুনিক কালের পণ্ডিত ও বিচক্ষণ হিসাবরক্ষকগণ হিসাবের নির্ভুলতা সম্বন্ধে গ্যারান্টি দিতে পারেন।

## Trial Balance কোন Account নয়

Trial Balance যদিও একটি অতি প্রয়োজনীয় জিনিস, তবু একথা মনে রাখতে হবে যে Trial Balance লেজার Accountগুলির সব balance বা উদ্বৃত্ত নিয়ে তৈরী একটি তালিকামাত্র। ইহা কোন Account নয়, অর্থাৎ, কোনরূপ হিসাবপত্র রাখার স্থান Trial Balance নয়। এ থেকে কোন লাভ লোকসানও বার হয় না, বা ব্যবসায়ের আর্থিক অবস্থা সম্বন্ধে এ থেকে কোন স্পষ্ট ধারণাও হয় না। হিসাবের গাণিতিক বিশুদ্ধতা ( arithmetical accuracy ) এক মাস অন্তর, ছ' মাস অন্তর বা এক বছর অন্তর, Trial Balance করে দেখে নেওয়া হয় মাত্র।

কাজেই, প্রশ্ন উঠতে পারে যে, Trial Balance যদি কোন Account না হয়, যদি এ থেকে লাভ লোকসানও না জানা যায়, এ থেকে আর্থিক অবস্থা সম্বন্ধে কোন ধারণাও যদি না হয়, আবার Trial Balance মিললেও যদি হিসাবে ভুল নেই—একথা গ্যারান্টি দিয়ে না বলা যায়, তবে আর Trial Balance-এর হাঙ্গামা করে লাভ কী? এ দিয়ে তা'হলে কোন্ কাজটা ঠিক মত হচ্ছে?

এর উত্তর এই যে, Trial Balance যদি না মেলে তবে আমরা নিঃসন্দেহে বলতে পারি যে, হিসাবে ভুল আছেই। আর, এতেই Trial Balance-এর দাম।

নিম্নে একটি মেলান Trial Balance-এর দৃষ্টান্ত দেওয়া গেল—

**Trial Balance as** *as at 31st December 1961*

| Debit balances | | Amount Rs. | Credit balances | | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Cash-in-hand | ... | 30 | Sales | ... | 39,200 |
| Cash-at-Bank | ... | 10,000 | Purchases Returns | ... | 50 |
| Land and Buildings | ... | 30,000 | Discount Received | ... | 15 |
| Plant and Machinery | ... | 10,000 | *Sundry Creditors | ... | 16,180 |
| Stock-in-hand (1. 1. 59) | ... | 600 | Bills payable | ... | 2,500 |
| Purchases | ... | 30,000 | Loan a/c | ... | 10,000 |
| Sales Returns | ... | 500 | Capital a/c | ... | 30,000 |
| Salaries | ... | 5,000 | | | |
| Wages ... | ... | 1,820 | | | |
| *Sundry Debtors | ... | 9,525 | | | |
| Travelling Expenses | ... | 75 | | | |
| Rent and Taxes | ... | 300 | | | |
| Carriage-inwards | ... | 75 | | | |
| Carriage-outwards | ... | 20 | | | |
| | Rs. | 97,945 | | Rs. | 97,945 |

* দ্রষ্টব্য : **Sundry Debtors** : যাদের কাছে আমরা ধারে মাল বিক্রয় করি, তারা আমাদের Debtors বা দেনাদার। এদের প্রত্যেকের নামে Debtors' Ledger-এ Account খোলা হয়। এদের প্রত্যেকের Account-এ সাধারণতঃ debit balance-ই থাকে। Trial Balance-এ এদের প্রত্যেকের debit balance-গুলিই নিতে হবে। কিন্তু যদি 100 জন Debtors থাকে, তবে 100 জনের নাম Trial Balance-এ লিখলে, Trial Balance দীর্ঘ এবং জবড়জঙ্ (clumsy) হয়। তাই, সাধারণতঃ অন্য একটি কাগজে Debtor-দের জন্য একটি পৃথক্ তালিকা (List of Debtors) প্রস্তুত করা হয়। সেই তালিকায় Debtor-দের সব balanceগুলিও তোলা হয়। সেই balanceগুলি যোগ করে পাওয়া যায়, সব দেনাদারদের কাছ থেকে আমরা মোট আর কত টাকা পাবো, এবং এই যোগফলটিই "Sundry Debtors" বলে Trial Balance-এ নেওয়া হয়। এর ফলে Trial Balance অযথা দীর্ঘ হয় না এবং অধিকতর পরিচ্ছন্ন থাকে। "Sundry" মানে বিবিধ। Sundry Debtors মানে বিভিন্ন দেনাদারদের কাছ থেকে ব্যবসায়ের মোট যে পাওনা। ইহা ব্যবসায়ের একটি সম্পত্তি।

**Sundry Creditors**ঃ সেইরূপ, ধারে যাদের কাছ থেকে মাল কেনা হয়েছে, তারা হচ্ছে Creditor বা পাওনাদার। এদের Account-গুলি থাকে Creditors' Ledger-এ। এদের Accountগুলিতে সাধারণতঃ Credit balance-ই থাকে। এদের জন্য পৃথক্ তালিকা (List বা Schedule) তৈরী করা হয় এবং সেই তালিকার যোগফলটি Trial Balance-এ "Sundry Creditors" বলে তুলে নেওয়া হয়। "Sundry Creditors" মানে বিভিন্ন পাওনাদারদের কাছে ব্যবসায়ের মোট যে দেনা। ইহা ব্যবসায়ের একটি দায়।

**উদাহরণ**ঃ নিম্নলিখিত লেন-দেনগুলিকে debit ও credit-এ বিশ্লিষ্ট কর, লেজার Accountগুলিতে হিসাব দেখাও, Account-গুলির উদ্বৃত্ত নির্ণয় কর এবং Trial Balance করিয়া দেখ, হিসাব লিখিতে ভুল হইল কিনা।

19—

Jan. 1 Started business with a Capital of Rs. 1,00,000.
" 2 Bought Builidings for Rs. 30,000.
" 5 Bought Furniture for Rs. 2,000.
" 10 Bought goods for Rs. 50,000 cash.
" 13 Sold goods for Rs. 30,000 cash.
" 14 Sold goods to Hari for Rs. 20,000 on credit.
" 19 Bought goods from Shashi for Rs. 10,000 on credit.
" 25 Sold goods to Hari for Rs. 9,000 on credit.
" 26 Paid Shashi Rs. 5,000.
" 27 Received from Hari Rs. 15,000.
" 28 Bought goods from Shashi for Rs. 8,000 on credit.
" 29 Sold to Hari goods for Rs. 6,000 on credit.
" 30 Paid Shashi Rs, 6,000.
" 31 Received Rs. 7,000 from Hari.

| Date 19— | Particulars | | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|---|
| Jan. 1 | Cash a/c ... | Dr. | 1,00,000 | |
| | To Capital a/c | | | 1,00,000 |
| ,, 2 | Buildings a/c ... | Dr. | 30,000 | |
| | To Cash a/c | | | 30,000 |
| ,, 5 | Furniture a/c ... | Dr. | 2,000 | |
| | To Cash a/c | | | 2,000 |
| ,, 10 | Purchases a/c ... | Dr. | 50,000 | |
| | To Cash a/c | | | 50,000 |
| ,, 13 | Cash a/c ... | Dr. | 30,000 | |
| | To Sales a/c | | | 30,000 |
| ,, 14 | Hari ... | Dr. | 20,000 | |
| | To Sales a/c | | | 20,000 |
| ,, 19 | Purchases a/c ... | Dr. | 10,000 | |
| | To Shashi | | | 10,000 |
| ,, 25 | Hari ... | Dr. | 9,000 | |
| | To Sales a/c | | | 9,000 |
| ,, 26 | Shashi ... | Dr. | 5,000 | |
| | To Cash a/c | | | 5,000 |
| ,, 27 | Cash a/c ... | Dr. | 15,000 | |
| | To Hari | | | 15,000 |
| ,, 28 | Purchases a/c ... | Dr. | 8,000 | |
| | To Shashi | | | 8,000 |
| ,, 29 | Hari ... | Dr. | 6,000 | |
| | To Sales a/c | | | 6,000 |
| ,, 30 | Shashi ... | Dr. | 6,000 | |
| | To Cash a/c | | | 6,000 |
| ,, 31 | Cash a/c ... | Dr. | 7,000 | |
| | To Hari | | | 7,000 |

## LEDGER ACCOUNTS

### Cash Account

*Dr.* *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 1 | To Capital | 1,00,000 | Jan. 2 | By Buildings | 30,000 |
| " 13 | " Sales | 30,000 | " 5 | " Furniture | 2,000 |
| " 27 | " Hari | 15,000 | " 10 | " Purchases | 50,000 |
| " 31 | " Hari | 7,000 | " 26 | " Shashi | 5,000 |
| | | | " 30 | " Shashi | 6,000 |
| | | | " 31 | " balance c/d | 59,000 |
| | Rs. | 1,52,000 | | Rs. | 1,52,000 |
| Feb. 1 | To balance b/d | 59,000 | | | |

### Capital A/c

*Dr.* *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| | | | Jan. 1 | By Cash | 1,00,000 |

### Buildings A/c

*Dr.* *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 2 | To Cash | 30,000 | | | |

### Furniture A/c

*Dr.* *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 5 | To Cash | 2,000 | | | |

## Purchases A/c

*Dr.* | *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 10 | To Cash | 50,000 | Jan. 31 | By balance c/d | 68,000 |
| " 19 | " Shashi | 10,000 | | | |
| " 28 | " Shashi | 8,000 | | | |
| | Rs. | 68,000 | | Rs. | 68,000 |
| Feb. 1 | To balance b/d | 68,000 | | | |

## Sales A/c

*Dr.* | *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 31 | To balance c/d | 65,000 | Jan. 13 | By Cash | 30,000 |
| | | | ,, 14 | ,, Hari | 20,000 |
| | | | ,, 25 | ,, Hari | 9,000 |
| | | | ,, 29 | ,, Hari | 6,000 |
| | | 65,000 | | | 65,000 |
| | | | Feb. 1 | By balance b/d | 65,000 |

## Hari's A/c

*Dr.* | *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 14 | To Sales | 20,000 | Jan. 27 | By Cash | 15,000 |
| ,, 25 | ,, Sales | 9,000 | ,, 31 | ,, Cash | 7,000 |
| ,, 29 | ,, Sales | 6,000 | ,, 31 | ,, balance c/d | 13,000 |
| | Rs. | 35,000 | | Rs. | 35,000 |
| Feb. 1 | To balance b/d | 13,000 | | | |

## Shashi's A/c

*Dr.* | *Cr.*

| Date 19— | Particulars | Rs. | Date 19— | Particulars | Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 26 | To Cash | 5,000 | Jan. 19 | By Purchases | 10,000 |
| ,, 30 | ,, Cash | 6,000 | ,, 28 | ,, Purchases | 8,000 |
| ,, 31 | ,, balance c/d | 7,000 | | | |
| | Rs. | 18,000 | | Rs. | 18,000 |
| | | | Feb. 1 | By balance b/d | 7,000 |

| Dr. | 26 | Miscellaneous Exps. A/c | | | 26 | Cr. | |
|---|---|---|---|---|---|---|---|
| | | | Rs. | | | | |
| May 21 | To Petty Cash | | 2·06 | | | | |

## Pass Book বা পাশ বই

ব্যাঙ্কে কেউ যখন টাকা জমা দেয়, ব্যাঙ্ক তখন নিজের হিসাবের খাতায় ( লেজারে ) ঐ ব্যক্তির নামে একটি হিসাব ( বা Account ) খুলবে এবং যত টাকা জমা হোল তাই দিয়ে ব্যাঙ্কের Cash A/c debit করবে এবং ঐ ব্যক্তির Account credit করবে। আবার সেই ব্যক্তি যখন চেক কেটে ব্যাঙ্ক থেকে টাকা তুলবে, তখন ব্যাঙ্ক নিজের Cash A/c credit করবে এবং ঐ ব্যক্তির Account debit করবে; আবার ঐ ব্যক্তির কোন কোন কাজ ( যেমন অলঙ্কার প্রভৃতি মূল্যবান দ্রব্যাদি নিরাপদ স্থানে রাখা, বিল বা চেকের টাকা আদায় করা প্রভৃতি ) যদি ব্যাঙ্ক করে দেয়, তবে ব্যাঙ্ক তার জন্য কিছু মজুরী নেয় এবং সেই মজুরী ব্যাঙ্ক ঐ ব্যক্তির ( ব্যাঙ্কের ) গচ্ছিত টাকা থেকে কেটে নেয়, সুতরাং তখনও ব্যাঙ্কের খাতায় ঐ ব্যক্তির Account debit হবে। আবার ব্যাঙ্ক যদি গচ্ছিত টাকার উপরে কিছু সুদ দেয়, তবে সেই সুদ গচ্ছিত টাকার সঙ্গে যোগ হবে, সুতরাং, তখন ব্যাঙ্কের খাতায় ঐ ব্যক্তির Account credit হবে। এইভাবে ব্যাঙ্কের খাতায় ঐ ব্যক্তির যে হিসাব বা Account থাকবে, তা কখনো credit কখনো debit হবে। সচরাচর credit-এর দিকটাই বেশী হবে এবং যে কোন সময়ে দুই দিকের বিয়োগফলকে বলা হবে Bank Balance. Credit Balance দেখে বোঝা যায় ঐ ব্যক্তির কত টাকা ব্যাঙ্কে জমা আছে, ( এবং debit balance দেখে বোঝা যায় গচ্ছিত টাকার চেয়েও কত বেশী টাকা তোলা হয়েছে। গচ্ছিত টাকার চেয়ে বেশী টাকা তুললে, তাকে বলে **Overdraft** )। এইভাবে ব্যাঙ্কের খাতায় ঐ ব্যক্তির যে হিসাব ( বা Account ) রাখা হয়, তারই

**একটা হুবহু নকল ঐ ব্যক্তির সুবিধার জন্য তাকে দেওয়া হয়। ব্যাঙ্কের দেওয়া এই নকলকেই বলা হয় পাশ বই বা Pass Book.**

## পাশ বই এর সঙ্গে ক্যাশ বই-এর ব্যাঙ্কের ঘরের হিসাব মেলান

এইরূপ কোন ব্যবসায় প্রতিষ্ঠান-ও যখন কোন ব্যাঙ্কে টাকা জমা দেয়, তখন ব্যাঙ্ক তাকে একখানি পাশ বই দেবে। (ব্যাঙ্কের লেখা এই পাশ বই দেখে বোঝা যাবে যে সেই ব্যবসায় প্রতিষ্ঠান ঐ ব্যাঙ্কে কত টাকা জমা দিল, কত টাকা তুলে নিল এবং আর কত টাকা জমা আছে, ইত্যাদি)। এদিকে আবার ঐ ব্যবসায় প্রাতষ্ঠান নিজের ক্যাশ-বইতেও ব্যাঙ্কের টাকার একটা হিসাব রাখবে (যে কথা আগেই বলা হয়েছে)। কিন্তু পাশ বই ব্যাঙ্কের তরফ থেকে লেখা এবং ক্যাস-বই এর হিসাব ব্যবসায়ের নিজের তরফ থেকে লেখা বলে দুটো হিসাব ঠিক উল্টো ভাবে লেখা হবে। কারণ, ব্যবসায় যখন ব্যাঙ্কে টাকা জমা দেবে, তখন ব্যাঙ্ক পাশ বইতে credit দেবে, কিন্তু ব্যবসায়ের নিজের খাতায় ক্যাস-বইতে তখন ব্যাঙ্কের ঘরে জমা বা debit হবে। আবার ব্যবসায় যখন ব্যাঙ্ক থেকে টাকা তুলবে, পাশ বইতে তখন debit হবে এবং ব্যবসায়ের ক্যাস-বইতে ব্যাঙ্কের ঘরে তখন credit হবে। সুতরাং, পাশ বইয়ে যখন debit হবে, ক্যাস-বইয়ে তখন credit হবে। আবার পাশ বইয়ে যখন credit হবে, ক্যাস-বইয়ে তখন debit হবে। সুতরাং, যে কোন সময়ে পাশ বইয়ের credit balance ( বা debit balance ), ক্যাস-বইয়ের ব্যাঙ্কের ঘরের debit balance ( বা credit balance ) এর সঙ্গে সমান হওয়া উচিত। কিন্তু প্রায়ই তা হয় না এবং বছরের শেষে ( বা অন্য কোন সময়ে ) যখন হিসাব মেলান হয় তখন ক্যাস বইয়ের Bank balance এবং পাশ বইয়ের Bank balance প্রায়ই মেলে না। কিন্তু ( ভুল-ভ্রান্তি ছাড়াও ) **এই অমিলের কতগুলি যুক্তিসঙ্গত কারণ আছে। কারণগুলি এইরূপ—**

**মনে করা যাক 31শে ডিসেম্বর পাশ-বই এবং ক্যাস-বই মেলান হচ্ছে—**

**(1) এখন 30শে বা 31শে ডিসেম্বর যদি বিভিন্ন ব্যক্তির কাছ থেকে কতগুলি চেক পাওয়া যায় এবং সে চেকগুলি যদি জমা দেবার জন্য ব্যাঙ্কে**

পাঠিয়ে দেওয়া হয়, তবে ক্যাস-বইয়ে ব্যাঙ্কের ঘরে তা debit হবে। কিন্তু ব্যাঙ্ক চেকগুলি অন্যান্য ব্যাঙ্কের কাছ থেকে ভাঙ্গিয়ে না আনা পর্যন্ত পাশ বইয়ে credit দেবে না। সুতরাং, 31শে ডিসেম্বর পর্যন্ত যদি চেকগুলি ভাঙ্গান না হয়, তবে এই কারণে ক্যাস-বইয়ের Bank balance বেশী হবে, পাশ বইয়ের balance কম হবে।

(2) সেইরূপ, 31শে ডিসেম্বর বা তার পূর্বে যদি কোন কোন পাওনাদারকে চেকে টাকা দেওয়া হয়, তবে ক্যাস-বইয়ে ব্যাঙ্কের ঘর credit হবে, কিন্তু যতক্ষণ না সেই পাওনাদারেরা চেকগুলি ব্যাঙ্কের কাছ থেকে ভাঙ্গিয়ে নেয়, ততক্ষণ ব্যাঙ্ক কোন মতেই পাশ বইয়ে debit করতে পারে না। সুতরাং, যদি 31শে ডিসেম্বর পর্যন্তও কোন পাওনাদার তার চেক ব্যাঙ্ক থেকে ভাঙ্গিয়ে না নেয়, তবে এই কারণে ক্যাস-বইয়ে Bank balance কম হবে, পাশ বইয়ে বেশী হবে।

(3) সেইরূপ গচ্ছিত টাকার উপর সুদ বাবদ ব্যাঙ্ক যদি পাস বইয়ে credit করে এবং 31শে ডিসেম্বর পর্যন্তও ক্যাস-বইয়ে যদি তার হিসাব না লেখা হয়, তবে এই কারণে পাশ বইয়ে Bank balance বেশী হবে, ক্যাস-বইয়ে কম হবে।

(4) আবার, কোন কাজের মজুরী (Bank charge) বাবদ ব্যাঙ্ক যদি কিছু টাকা কেটে নেয়, অর্থাৎ যদি পাশ বইয়ে debit করে, কিন্তু 31শে ডিসেম্বর পর্যন্তও যদি সে হিসাব ক্যাস-বইয়ে না লেখা হয়, তবে এই কারণে পাশ বইয়ে Bank balance কম হবে, ক্যাস বইয়ে বেশী হবে।

## Bank Reconciliation Statement

অমিলের এইসব কারণগুলি অনুসন্ধান ক'রে, পাশ বই মেলালে, তবে দুটো balanceই নির্ভুল কিনা তা বোঝা যাবে। অমিলের এই কারণগুলি দেখিয়ে ক্যাস-বইয়ের Bank balance ও পাশ-বইয়ের Bank balance মিলিয়ে দেখানোর জন্য যে বিবৃতি প্রস্তুত করা হয়, সেই বিবৃতিকে বলা হয় **"Bank Reconciliation Statement".**

**উদাহরণ :** 1961 সালের 31শে ডিসেম্বর পাশ বইয়ে Bank balance দেখান আছে 5,000 টাকা, কিন্তু ক্যাস বইয়ে Bank balance দেখানো আছে 4,725 টাকা। অমিলের কারণগুলি এইরূপ—

(1) 30শে ডিসেম্বর 2,500 টাকার চেক ব্যাঙ্কে পাঠানো হয়েছে, কিন্তু 31শে ডিসেম্বর পর্যন্তও পাশ বইতে তা credit হয় নি।

(2) 31শে ডিসেম্বরের পূর্বে যে চেকগুলি পাওনাদারদের দেওয়া হয়েছিল, তার মধ্যে 2,750 টাকার চেক তারা এখনো ভাঙ্গায়নি।

(3) ব্যাঙ্ক সুদ বাবদ 30 টাকা credit করেছে, কিন্তু ক্যাস-বইয়ে তা তোলা হয়নি।

(4) ব্যাঙ্ক খরচ ও মজুরী বাবদ 5 টাকা কেটে নিয়েছে, কিন্তু ক্যাস-বইয়ে এখনো তা তোলা হয়নি।

—এর থেকে Bank Reconciliation Statement তৈরী কর।

**উত্তর :** দুরকম ভাবে বিবৃতি বা Statement তৈরী করা যায়। পাশ বইয়ের balance থেকে ক্যাস-বইয়ের balance এ যাওয়া যায়, আবার তার উল্টোও করা যায়। পাশ বইয়ের balance থেকে ক্যাস-বইয়ের balance-এ গেলে এইরূপ হবে—

**Bank Reconciliation Statement as at 31. 12. 61.**

| | |
|---|---|
| **পাশ বইয়ের balance** .... | = 5,000 টাকা |
| **যোগ**, 2,500 টাকা, কারণ, এই টাকা ক্যাস-বইতে জমা ধরা হয়েছে ; সুতরাং ক্যাস-বইয়ের balance বেশী হবে | 2,500 ,, |
| | 7,500 ,, |
| **বিয়োগ**, 2,750 টাকা, কারণ, এই টাকা ইতিপূর্বেই ক্যাস-বইয়ে বাদ দেওয়া হয়েছে, তাই ক্যাস-বইয়ের balance কম হবে ... ... | 2,750 ,, |
| | 4,750 ,, |

বিয়োগ, 30 টাকা সুদ, কারণ ক্যাস-বইয়ে এখনো তা ধরা হয়নি, তাই ক্যাস-বইয়ে balance কম হবে ... ... 30 টাকা

4,720 ,,

যোগ, 5 টাকা ব্যাঙ্কের খরচ, কারণ ক্যাস বইতে এখনো এ টাকা বাদ দেওয়া হয় নি, তাই ক্যাস-বইতে balance বেশী আছে ... 5 ,,

**সুতরাং, ক্যাস-বই-এর balance হওয়া উচিত 4,725 টাকা**

আবার ক্যাস-বই থেকে পাশ বইয়ের balance-এ গেলে এইরূপ হবে –

**Bank Reconciliation Statement as at 31. 12. 61.**

**ক্যাস-বইয়ের balance** .... 4,725 টাকা

বিয়োগ, 2,500 টাকা, কারণ, এই টাকা পাশ বইয়ে credit হয় নি, অতএব পাশ বইয়ের balance কম হবে ... ... 2,500 ,,

2,225 ,,

যোগ, 2,750 টাকা, কারণ, এই টাকা পাশ বইয়ে debit হয় নি, তাই পাশ বইয়ে balance বেশী হবে .... 2,750 ,,

4,975 ,,

যোগ, 30 টাকা সুদ কারণ, পাশ বইয়ে এ টাকা ধরা হয়েছে, তাই পাশ বইয়ের balance বেশী হবে 30 ,,

5,005 ,,

বিয়োগ, 5 টাকা, কারণ, খরচ বাবদ পাশ বইয়ে এ টাকা কেটে নেওয়া হয়েছে, তাই পাশ বইয়ের balance কম হবে ... ... 5 ,,

**সুতরাং, পাশ বইয়ের balance হবে 5,000 টাকা**

**প্রশ্ন :** 1962 সালের 31শে মার্চ পাশ বইয়ে Bank balance দেখানো আছে 270 টাকা, কিন্তু ক্যাস-বইয়ে Bank balance আছে 2,000 টাকা। অমিলের কারণগুলি এই—

(1) 3,000 টাকার চেক্ যা ব্যাঙ্কে জমা দেওয়ার জন্য পাঠানো হয়েছে, 31শে মার্চ পর্যন্তও তা পাশ বইয়ে credit হয়নি ;

(2) একজন পাওনাদারকে 1,275 টাকার একখানি চেক্ দেওয়া হয়েছিল, কিন্তু সে 31শে মার্চ পর্যন্ত তা ভাঙ্গায় নি ;

(3) ব্যাঙ্ক সুদ বাবদ 10 টাকা পাশ বইয়ে credit করেছে, কিন্তু ক্যাস-বইয়ে তা তোলা হয় নি ;

(4) ব্যাঙ্ক খরচ ও মজুরী বাবদ 15 টাকা কেটে নিয়েছে. কিন্তু ক্যাস-বইয়ে এখনো তা ..ালা হয় নি ;

—এর থেকে Bank Reconciliation Statement তৈরী হয়।

**উত্তর :** **Bank Reconciliation Statement.**

*as at 31st March 1961*

| | | | Rs. |
|---|---|---|---|
| Balance as per Pass Book | ... | .... | 270 |
| *Add* cheques deposited but not yet collected by the Bank | | Rs. 3,000 | |
| Bank charges not entered in the Cash Book | | !5 | 3,015 |
| *Less* Cheques paid but not yet presented at the Bank | | Rs. 1,275 | 3,285 |
| Interest on deposit not entered in the Cash Book | | 10 | 1,285 |
| **Balance as per Cash Book** | | Rs. | 2,000 |

Bank-এ যখন Overdraft থাকে, তখন একটি জিনিস খেয়াল রাখতে হবে যে Overdraftএর সাথে টাকা যোগ করলে Overdraft বেড়ে যায়, অর্থাৎ, ব্যবসায়ের তরফ থেকে টাকা আরো কমে যায় ( কারণ ব্যাঙ্কের কাছে

ব্যবসায়ের ধার আরো বেড়ে গেল )। সুতরাং, সেক্ষেত্রে টাকা বাড়াতে হলে, Overdraftএর থেকে বিয়োগ করে Overdraft কমিয়ে দিতে হবে, এবং টাকা কমাতে গেলে যোগ করে Overdraft বাড়িয়ে দিতে হবে।

**উদাহরণ :** 30শে জুন তারিখে কোন ব্যবসায়ের পাশ বইতে দেখা গেল Bank overdraft আছে 500 টাকা। ক্যাস-বইয়ে ব্যাঙ্ক কলমে দেখা গেল ব্যাঙ্কে জমা আছে 245 টকা। এই অমিলের কারণগুলি পাওয়া গেল এইরূপ—

(1) 28শে জুন তারিখে জি, করকে একখানি 200 টাকার এবং টি, দাসকে একখানি 50 টাকার চেক্ দেওয়া হইয়াছিল ; তাহারা জুন মাসের মধ্যে ঐ চেক্ ভাঙায় নাই ;

(2) 28শে জুন তারিখে বি, মল্লিকের নিকট হইতে 980 টাকার একখানি চেক্ পাওয়া গিয়াছে ; 29শে জুন ঐ চেক্ ব্যাঙ্কে পাঠানো হইয়াছে, কিন্তু 2রা জুলাইয়ের পূর্বে উহা পাশ বইতে জমা পড়ে নাই ;

(3) Overdraftএর জন্য ছয় মাসের সুদ 10 টাকা, ব্যাঙ্ক পাশ বইতে Debit করিয়াছে, কিন্তু ক্যাস বইতে ঐ সুদ ধরা হয় নাই ;

(4) ব্যাঙ্ক, খরচ ও মজুরির জন্য 5 টাকা কাটিয়া লইয়াছে, তাহাও ক্যাস বইতে ধরা হয় নাই ;

—এর থেকে Bank Reconciliation Statement তৈরী কর।

**Bank Reconciliation Statement** *as on 30th June 19...*

| | | | Rs. |
|---|---|---|---|
| **Overdraft as per Pass Book** | | ... | **500·00** |
| *Add* Cheques issued but not presented | | | |
| at the Bank upto 30th June : | Rs. | | |
| G. Kar .... | 200 00 | | |
| T. Das ... | 50·00 | | **250·00** |
| | (overdraft) | | **750·00** |

*Less* Cheque deposited but not

| | Rs. | |
|---|---|---|
| Collected in June : | | |
| B. Mallik… | 980·00 | |
| Interest on overdraft debited in Pass Book, but not charged in the Cash Book … .. | 10·00 | |
| Bank charges debited in Pass Book but not charged in the Cash Book | 5·00 | 995·00 |
| **Balance as per Cash Book** | Rs. | 245·00 |

### Exercise X

1. What is a "Three column" Cash Book ? **Rule** a form of such a Cash Book and enter three payments and three receipts therein. (C. U.)

2. Record the following transactions in a Cash Book with Cash, Bank and Discount columns. Also balance the Cash Book and bring down the balance :—

| | | | Rs. |
|---|---|---|---|
| June | 1. | Balance of Cash in hand | 50 |
| | | Balance of Cash at Bank | 2,870 |
| | 2. | Drew from Bank for office Cash | 300 |
| | 2. | Paid Salary by Cash | 280 |
| | 3. | Bought Stationery | 20 |
| | 5. | Received from Cash Sales | 250 |
| | 6. | Deposited Cash into Bank | 200 |
| | 10. | Received from A. Mukherji cheque | 1,400 |
| | | Allowed him discount | 40 |
| | 11. | Paid A. Mukherji's cheque into Bank | 1,400 |
| | 15. | Bought goods by cheque | 500 |
| | 20. | Paid N. Nandi by cheque | 680 |
| | | Discount allowed by him | 20 |

| | | Rs. |
|---|---|---|
| 23. | Paid for travelling Expenses | 75 |
| 26. | Received from S. Smith cheque | 875 |
| | Allowed him discount | 25 |
| 27. | Paid S. Smith's cheque into Bank | 875 |
| 28. | Drew cheque for office Cash | 100 |
| 30. | Paid wages by Cash | 70 |
| 30. | Paid for Carriage | 10 |

(*Ans.* Balance of Cash in hand Rs. 45 ; Balance of Cash at Bank Rs. 3,765 ; Total of Discount allowed Rs. 65 ; Total Discount Received Rs. 20)

3. From the following particulars compile a Cash Book with Cash, Bank and Discount columns and bring down the final balances :—

| 19— | | | Rs. | nP. |
|---|---|---|---|---|
| Oct. | 1. | Cash in hand | 200 | 60 |
| | | Cash at Bank | 9,000 | 00 |
| | 3. | Received cheque from Ganguli | 1,000 | 00 |
| | | Deposited the above cheque into Bank on the same day. | | |
| | 5. | Withdrew from Bank for office Cash | 400 | 00 |
| | 7. | Paid Salaries | 500 | 00 |
| | 10. | Paid cheque for goods purchased | 660 | 25 |
| | 13. | Cash Sales | 100 | 75 |
| | 15. | Cheque received from Bose | 1,800 | 00 |
| | | Allowed him discount | 40 | 50 |
| | 17. | Deposited the cheque from Bose into Bank | | |
| | 20. | Cash received from Banerjee | 1,955 | 00 |
| | | Allowed him discount | 45 | 12 |
| | 25. | Paid Ghose by cheque | 2,900 | 00 |
| | | Received discount from him | 100 | 00 |
| | 26. | Paid travelling expenses | 10 | 87 |

| | | Rs. | nP. |
|---|---|---|---|
| 28. | Paid Mitra by cheque | 880 | 00 |
| | He allowed discount | 20 | 62 |
| 30. | Cash deposited into Bank | 2,000 | 00 |

(*Ans.* Balance of Cash in hand Rs. 145·48 ; Cash at Bank Rs. 8959·75 ; Total of Discount Allowed Rs. 85·62 ; Total of Discount Received Rs. 120·62)

**Draw** a Three column Cash Book and enter therein the following transactions, balance the Cash Book and post the discount columns :—

| 19— | | | Rs. |
|---|---|---|---|
| Dec. | 15. | Cash in hand | 20 |
| | | Cash at Bank | .,000 |
| | 16. | Received cheque from Mohim | 5,000 |
| | | Allowed him discount | 100 |
| | 18. | Endorsed Mahim's cheque to Satyen. | |
| | | Paid Rabi cheque | 3,000 |
| | | He allowed discount | 75 |
| | 22. | Withdrew from Bank for office Cash | 500 |
| | | Paid Salary | 350 |
| | | Paid for personal expenses | 100 |
| | 25. | Received cheque from Shuven | 2,000 |
| | | Allowed him discount | 45 |
| | 27. | Deposited cheque from Shuven into Bank. | |
| | 28. | Received cheque from Dipen | 600 |
| | | Deposited the above cheque into Bank on the same day. | |
| | 29. | Cheque from Dipen returned dishonoured by Bank. | |
| | | Paid for travelling expenses | 30 |
| | 30. | Received Cash from Dipen | 600 |
| | 31. | Bank allowed Interest | 20 |
| | | Bank deducted for charges | 10 |

(*Ans.* Balance of Cash in hand Rs. 640 ; Cash at Bank Rs. 5,510 ; Total of Discount Allowed Rs. 145 ; Total of Discount Received Rs. 75)

**5.** Give the ruling of a three columned Cash Book with columns for Discount, Cash and Bank, and enter five imaginary receipts and five payments, including deposits of office cash into Bank and withdrawals from Bank for office Cash purpose.

(C. U)

**6.** How are petty payments made and recorded in a business where all Cash Receipts are banked ? What is the "Imprest System of Petty Cash ?"

**7.** What do you mean by an Analytical Petty Cash Book ? What purpose does it serve ?

**8.** Is Petty Cash Book a Journal or a Ledger ?

**9.** Explain how Petty Cash Account is debited and credited in the Ledger.

**10.** Explain fully the Double-entry working of the Analytical Petty Cash Book.

**11.** Write out a columnar Petty Cash Book for the following transactions :—

| 1960 | | | Rs. | nP. |
|---|---|---|---|---|
| March | 1. | Gave a cheque on Imprest system to the Petty Cashier | 100 | 00 |
| | | Bought Postage Stamps | 5 | 00 |
| | 5. | Paid for stationery (Rs. 38·75) and sent a telegram | 41 | 37 |
| | 6. | Paid Taxi fare for the Manager | 9 | 50 |
| | 7. | Paid for tea for agents and customers | 1 | 12 |
| | 8. | Paid for cartage for sending goods to store | 2 | 75 |
| | 9. | Paid for Stationery | 1 | 66 |
| | 10. | Bought Postage Stamps | 5 | 00 |
| | 14. | Baksis to office peons | 3 | 75 |
| | 17. | Sent a telegram to Delhi | 5 | 44 |

| | | Rs. | nP. |
|---|---|---|---|
| 20. | Paid for tram fare to office peon | 0 | 41 |
| 23. | Paid for tea and refreshment of office Staff | 5 | 63 |
| 25. | Sent a telegram to Delhi | 3 | 75 |
| 28. | Bought Postage stamps | 2 | 00 |
| 31. | Paid 6 Coolies for bringing goods | 3 | 75 |

Balance the book on 31st March and show the amount of the cheque that would be issued to the petty cashier again on 1st April.

[*Ans.* খরচের দিকে আমরা যদি এই ঘরগুলি করি—(i) Total Payments (ii) Postage and Telegrams. (iii) Stationary, (iv) Travelling, (v) Cooly and Cartage, (vi) Miscellaneous Expenses এবং যদি Miscellaneous Expenses এর মধ্যে tea, refreshments এবং baksis এইগুলি ধরি, তবে—

(i) Total Payments হবে Rs. 91·13 ; (ii) Postage and Telegram হবে Rs. 23·81 ; (iii) Stationery হবে Rs. 40·41 ; (iv) Travelling হবে Rs. 9·91 ; (v) Cooly and Cartage হবে Rs. 6·50 এবং Miscellaneous Expenses হবে Rs. 10·50.

[ April 1st. Balance b/d হবে Rs. 8·87 এবং ঐ দিন ক্যাশিয়ারের কাছ থেকে চেক পাওয়া যাবে আরও Rs. 91·13 ]

**12.** Rule a Petty Cash Book with four analysis columns for Postage and Stationery, Travelling Expenses, Carriage and Office Expenses and enter up the following transactions. The book is kept on Imprest system, the amount being Rs. 65 only.

| 19— | | | Rs. | nP. |
|---|---|---|---|---|
| Jan. | 4. | Petty Cash in hand | 2 | 66 |
| | | Received Cash to make up the imprest sum. | | |
| | | Bought Stamps | 5 | 25 |
| | | Paid Bus fares | 0 | 42 |
| | 5. | Paid Railway fares | 25 | 20 |
| | | Telegram charges paid | 4 | 37 |
| | | Bought short-hand note books for office | 0 | 66 |

| | | | Rs. | nP. |
|---|---|---|---|---|
| Jan. | 6. | Paid cartage on small parcels | 2 | 37 |
| ,, | 8. | Paid for repair to Typewriter | 7 | 37 |
| | | Paid cart hire | 10 | 25 |
| ,, | 9. | Paid office cleaner | 5 | 00 |

Balance the Petty Cash Book as on 9th January, 19—and bring down the balance.

[*Ans.* Total of the Total column Rs. 60'89 ; total of Postage and Stationery Rs. 10'28 ; total of Travelling Exps. Rs. 25'62 ; total of carriage Rs. 12'62 ; total of Office Exps. Rs 12'37 : Balance brought down Rs. 4'11]

**13.** What is a Bank Reconciliation Statement and how is it prepared ? (C. U.)

**14.** From the following particulars, prepare a Bank Reconciliation Statement as at 31st October, 19— of X Co, Ltd., who had cash at Bank as per Cash Book Rs. 12,840'09 and as per Pass Book Rs. 13,961'46.

(a) The following cheques were deposited on 30th and 31st October, 19—but not collected by 31st October, 19—(i) Rs. 550/-, (ii) Rs. 260/- and (iii) Rs. 240/-

(b) The following cheques were issued but not Cashed by 31st October, 19—(i) cheque No. 961 Rs. 439'50, (ii) cheque No. 963 Rs. 551'87, (iii) cheque No. 964 Rs. 1,000/- and (iv) cheque No. 965 Rs. 180/. (C. U.)

**15.** On 31st December, 19—the Bank Pass Book of Mr. X showed a credit balance of Rs. 945'91, while his Cash Book showed a bank balance of Rs. 1,492'62. This difference arose out of (i) his deposit of an up-country cheque for Rs. 300/- on 30th December, 19—, not collected by his bank before a week, (ii) a cheque for Rs. 50/-drawn to him on 29th December, 19—, not presented by the party till after 31st December, (iii) credit by the bank on account of interest for the half-

year ended 31st December, 19—Rs 3'75 ; and (iv) Postage charge debited to his account by the bank Re. 0 46. (C. U.)

**16.** Make out a Bank Reconciliation Statement as on the 31st March, 1960 in respect of the banking account with State Bank of India.

Balances as per Pass Book Rs. 22,097'53, Remittance sent to Bank but not shown in Pass Book Rs. 798'91. Cheques drawn but not cashed at Bank Rs. 27,774'60, Dividend collected by Bank directly on 31-3-60 under advice to us on 4-4-60 Rs. 100, Bank met a London Pay Order on 30-3-60 for Rs. 323 and advised us on 3-4-60. Interest allowed Rs. 117'44 and commission deducted Rs. 2'56. (C. U. B. Com.)

(*Ans.* Overdraft as per Cash Book Rs. 4,770'04)

**17.** Perpare a Bank Reconciliation Statement as on 31st December, 19—from the following particulars :—

Overdraft as per Cash Book Rs. 11,321'25 ; cheques drawn within December but presented thereafter Rs. 10,000, Rs. 600 and Rs. 148'69 ; Collections deposited but credited by Bank in the following month Rs. 115'56 and Rs. 321'81. Interest on Overdraft Rs. 10 ; Bank charges Rs. 0'59 Amount deposited directly into Bank by a debtor Rs. 100 within December but not shown in the Cash Book.

(*Ans.* Overdraft as per Pass Book Rs. 884'62)

## একাদশ অধ্যায়

## Bill of Exchange বা ব্যবসায়ী হুণ্ডি

বাণিজ্য-বিভাগের ছাত্রদের বিলের ( Bill of Exchange-এর ) কথা প্রায়ই শুনতে হয় এবং তাদের প্রায় সকলেরই বিল-সম্বন্ধে একটু আধটু জানা আছে। তবু হিসাবের খাতায় প্রাপ্য বিল (Bill Receivable) এবং দেয় বিল (Bill Payable)-এর হিসাব কি করে রাখতে হয়, তা পরিষ্কার ভাবে বুঝতে হলে বিল-সম্বন্ধে সম্যক্ ধারণা থাকা প্রয়োজন। এইজন্য বিল-সম্বন্ধে আগেই কিছু আলোচনা করে নেওয়া দরকার।

ব্যবসায় ক্ষেত্রে ধারে মাল কেনা-বেচা একটা সাধারণ ঘটনা। এই ধারে কেনা-বেচার থেকেই বিল বা হুণ্ডির উৎপত্তি। যে ধারে মাল বিক্রয় করে ( অর্থাৎ উত্তমর্ণ বা Creditor), সে একখানি কাগজে ক্রেতার ( অধমর্ণ বা Debtor-এর ) উপর লিখিত-হুকুম জারি করে—'মালের মূল্য স্বরূপ এত টাকা, ঠিক এতদিন বা এত মাস পরে, অমুককে বা তার নির্দেশ মত অন্য কাউকে বা এই দলিল-বাহককে বিনাসর্তে দিতে হইবে।' এইভাবে বিল লেখাকে ইংরেজীতে বলে "Drawing of the Bill", যে বিল লেখে ( অর্থাৎ বিক্রেতা ) তাকে বলা হয়, "Drawer of the Bill" বা "**হুণ্ডি লেখক**" বা "**হুণ্ডি প্রেরক**" এবং যার উপর হুকুম জারি করা হয় ( অর্থাৎ ক্রেতা ) তাকে বলা হয়, "Drawee" **বা "হুণ্ডি গ্রাহক" বা "হুণ্ডি প্রাপক"**। এইরূপ হুকুম লিখে বিক্রেতা (Drawer) নিজের নাম স্বাক্ষর ক'রে ক্রেতা ( বা Drawee-র কাছে দলিল খানা পাঠিয়ে দেয়। ক্রেতা তখন বিক্রেতার হুকুম মেনে চলার স্বীকৃতি স্বরূপ দলিলের উপর "Accepted" কথাটা লিখে, তার নীচে নিজের নাম স্বাক্ষর করে আবার বিক্রেতা ( বা Drawer)-এর কাছে পাঠিয়ে দেয়। বিলের গায়ে "Accepted" কথাটা লিখে তার নীচে স্বাক্ষর করাকে, এক কথায় বলে "Acceptance" ( স্বীকৃতি ) এবং তখন ক্রেতা বা Drawee-কে Acceptor-ও বলা যায়

Acceptance" এর পরেই বিল খানির যথার্থ মূল্য হয়। কারণ বিলের গায়ে ক্রেতার সম্মতিসূচক স্বাক্ষর থাকার দরুণ, ক্রেতা পরে আর টাকা দিতে অস্বীকার করতে পারে না। অস্বীকার করলে, সে আইনের কাছে দণ্ডনীয় হবে। বিক্রেতার কাছে বিলখানি একটি সম্পত্তি বা Asset (কারণ, সে বিলের পরিবর্তে পরে টাকা পাবে) এবং তার দিক থেকে বিলখানিকে বলা হয়, **প্রাপ্য বিল বা "Bill Receivale"**, ক্রেতার কাছে বিলখানি দেয় বা Liability (কারণ, বিলের পরিবর্তে পরে তাকে টাকা দিতে হবে) এবং তার দিক থেকে বিলখানিকে বলা হয়, **দেয় বিল বা "Bill Payable"**.

বিলের নমুনা :—

| | |
|---|---|
| STAMP | 65/F, Bowbazar Street,<br>Calcutta, 15th May, 1961. |

Three months after date, pay to me or my order, the sum of Rupees One Thousand Four Hundred for value received.

Rs. 1400/-

To P. K. Das — S. Basak.

Balurghat,

ক্রেতা কর্তৃক স্বাক্ষরিত হবার পরে বিলখানি নিয়ে বিক্রেতা নিম্নলিখিত তিনটি পদ্ধতির, যে কোন একটি অবলম্বন করতে পারে—

(1) বিলখানি নিয়ে অপেক্ষা করে নির্দিষ্ট তারিখে ক্রেতার কাছে গিয়ে বিলখানি ভাঙ্গিয়ে আনতে পারে ;

অথবা, (2) নির্দিষ্ট তারিখের পূর্বেই টাক পাওয়ার জন্য বিক্রেতা কোন ব্যাঙ্কের কাছে গিয়ে ব্যাঙ্কের নামে বিলটা লিখে দিয়ে তার কাছ থেকে বাটা (Discount) হিসাবে কিছু টাকা বাদ দিয়ে বাকী টাকা নিয়ে নিতে পারে। এই পদ্ধতির নাম,—"Discounting of Bill."

অথবা, (৪) বিক্রেতা তার নিজের কোন উত্তমর্ণের পাওনা মেটাবার জন্য মূল্য স্বরূপ বিলখানি তার নামে লিখে দিতে পারে।

অন্যের নামে বিল লিখে দেবার নিয়ম হচ্ছে, বিলের উল্টো দিকে যাকে বিল দেওয়া হচ্ছে তার নাম লিখে, নীচে যে দিচ্ছে তার সই করে দিতে হবে। এইরূপ সই করাকে (পিঠ সহি) ইংরাজীতে বলে, "**Endorsing of a Bill.**" যে লিখে দেয়, তার নাম "**Endorser**" ("পিঠসহিকারক") এবং যাকে লিখে দেয়, তার নাম "**Endorsee**" ("পিঠসহি প্রাপক")।

এই প্রথম Endorsee আবার বিলের পিঠে নিজের নাম সই ক'রে (বা Endorse ক'রে), অন্য কাউকে বিলখানি হস্তান্তরিত ক'রে দিতে পারে। দ্বিতীয় Endorsee আবার অন্য কাউকে, তৃতীয় Endorsee আবার আর কাউকে, এইরূপে একই বিল Endorse ক'রে দিতে পারে।

ক্রেতা যদি শেষ পর্যন্ত নির্দিষ্ট তারিখে টাকা দিতে না পারে, বা টাকা দিতে অস্বীকার করে, তবে ক্রেতা কর্তৃক বিলের **অসম্মান** (**Dishonour**) করা হয়। বিল ক্রেতা কর্তৃক অসম্মানিত হলে, বিলের প্রত্যেক Endorser তার পরের Endorsee-দের কাছে বিলের টাকার জন্য দায়ী থাকবে। একটা উদাহরণ দেওয়া যাক্—

মনে কর, A, B-র উপরে 3,000 টাকার একখানি বিল লিখে B কর্তৃক স্বাক্ষর (Accept) করিয়ে নিল। বিলের টাকা দেবার নির্দিষ্ট তারিখ মনে কর 15ই মার্চ। A বিলখানি C-র নামে লিখে (Endorse করে) দিল। C দিল D-কে, D, E-কে দিল। E 15ই মার্চ বিল নিয়ে B-এর কাছে গিয়ে টাকা চাইল। B দিল না ; এ ক্ষেত্রে E তার পূর্ববর্তী Endorsers—D, C, A—এদের যে কেউকে বিলের টাকার জন্য দায়ী করতে পারে। D যদি E কে টাকা দেয়, তবে D আবার C কিম্বা A, এদের কারুর কাছ থেকে টাকা পাবে। C যদি D-কে টাকা দেয়, তবে C আবার A-র কাছ থেকে তা আদায় করবে। এইরূপে B টাকা না দিলে, বিলের টাকা (Dishonoured bill) A (বা Drawer)-কেই শেষ পর্যন্ত দিতে হবে। সাধারণতঃ, বিল যদি ক্রেতা বা গ্রাহক (বা Acceptor) কর্তৃক অসম্মানিত হয়, তবে বিক্রেতা (বিল লেখক

বা Drawer) একদম শেষে যার নামে বিল থাকে (last holder) তাকে সব টাকা মিটিয়ে দেয় এবং পরে ক্রেতার কাছ থেকে মামলা ক'রেই হোক বা যে ক'রেই হোক ক্ষতিপূরণ আদায় ক'রে নেয়।

**Notary Public**—বিল যদি ক্রেতা (Drawee বা Acceptor) কর্তৃক অসম্মানিত হয়, তবে নিয়ম হোল যে, শেষকালে যার নামে বিল থাকবে, সে "Notary Public" নামক গভর্ণমেণ্ট নিযুক্ত একজন কর্মচারীর কাছ থেকে ব্যাপারটা সাক্ষ্যস্বরূপ লিখিয়ে নেবে। "Notary Public" আর একবার ক্রেতার কাছে বিলখানি উপস্থাপিত ক'রে এবং বিলের অসম্মান সম্বন্ধে নিশ্চিত হ'য়ে বিস্তৃত বিবরণ সহ একখানি দলিল লিখে দেয়। এই ব্যাপারটিকে বলে "Noting"; এ জন্য "Notary Public"-কে ফি বাবদ কিছু টাকা দিতে হয়। এই খরচকে বলে "Noting charge", এই খরচটাও শেষ পর্যন্ত বিক্রেতা (Drawer)-কে দিতে হয় এবং বিক্রেতা অবশ্য পরে সব খরচ ক্রেতার বা Drawee-র ঘাড়ে চাপিয়ে দেয়।

**Accounts**—হিসাবের খাতায় বিল-সংক্রান্ত লেন-দেনের হিসাব কী ক'রে রাখতে হয়, এবারে তা দেখা যাক্। প্রথমেই একটা কথা মনে রাখতে হবে যে প্রত্যেক বিলের একজন Drawer এবং একজন Acceptor থাকে। **একটা বিলই Drawer-এর কাছে প্রাপ্য-বিল** (বা **Bill Receivable**) **এবং Acceptor-এর কাছে দেয় বিল** (বা **Bill Payable**) সুতরাং, একটা বিলের হিসাবই Drawer-এর খাতায় একরকম হবে, আবার Acceptor এর খাতায় অন্যরকম হবে। সুতরাং, দুটা হিসাব সম্পূর্ণ **পৃথক্‌ভাবেই** বুঝতে হবে।

**Drawer ( বিক্রেতা )-এর খাতায়**—প্রথমে Drawer-এর দিক থেকে বিচার করা যাক, এবং দেখা যাক সে তার খাতায় কীভাবে হিসাব লিখবে। সুবিধার জন্য Drawer বা বিক্রেতাকে A, এবং Drawee বা ক্রেতাকে B বলা যাক্।

(1) A যদি B-র কাছে ধারে মাল বিক্রয় করে, তবে A তার বিক্রয়-জার্নালে প্রাথমিক হিসাব লিখবে এবং পরে সেখান থেকে লেজার বইতে

ডবল entry ক'রবে—B-এর A/c কে debit ক'রে এবং Sales A/c-কে credit ক'রে।

(2) পরে A যখন B-এর উপরে বিল লিখবে, তখন A-র খাতায় কিছু লেখার দরকার হবে না।

(3) এবারে A বিলখানা B-র কাছে পাঠিয়ে দেবে, এবং B সম্মতি-সূচক স্বাক্ষর ক'রে আবার A-কে বিলখানি ফেরৎ দেবে। ক্রেতা কর্তৃক স্বাক্ষরিত বিলের এবার যথার্থ মূল্য হ'ল এবং A-র কাছে বিলখানা হোল প্রাপ্য বিল এবং B-র কাছে হোল দেয়-বিল। A এবারে তার প্রাপ্য-বিলের জার্নাল (বা Bills Receivable Journal)-এ বিলের বিস্তারিত বিবরণসহ প্রাথমিক হিসাব লিখবে। পরে লেজারে ডবল entry হবে—"**Bills Receivable A/c**" **debit এবং B's A/c credit**, (প্রাপ্য-বিল একটা সম্পত্তি ব'লে প্রাপ্য বিলের A/c debit হবে এবং B এই সম্পত্তি দিলো তাই B-র A/c credit হবে)।

(4) B পরে যখন নির্দিষ্ট দিনে বিলের পরিবর্তে টাকা দেবে, A তখন প্রাপ্য-বিলের পরিবর্তে নগদ টাকা পাবে। সুতরাং, তখন A-র বইতে **Cash A/c debit হবে** এবং **Bills Receivable A/c credit হবে** (কারণ, প্রাপ্য-বিল চ'লে গেল, এবং নগদ টাকা এলো)।

**উদাহরণ:** A 1962 সালের 15ই জানুয়ারী B-এর উপরে, তিন মাস পরে দেয় 3,000 টাকার একখানি বিল লিখলো। B সম্মতি-সূচক স্বাক্ষর ক'রে সেখানা A-কে দিল। যথাসময়ে A, B-র কাছ থেকে বিলখানা ভাঙিয়ে নিল। A-র বইতে কী হিসাব হবে দেখাও।

**দ্রষ্টব্য:** [ বিল-সংক্রান্ত এই ধরণের প্রশ্নের উত্তর করার সময়ে লেজারের হিসাবগুলি দেখাবার সাধারণতঃ দরকার নেই। সাধারণ জার্নালে যে ভাবে প্রাথমিক হিসাব লেখে, সেই ভাবে কোন্ A/c debit হবে এবং কোন্ A/c credit হবে, তা দেখালেই চলে। তবে প্রশ্নের মধ্যে যদি পরিষ্কার ক'রে বলা থাকে যে, লেজার Account-গুলিও দেখাতে হবে, তবে অবশ্য লেজার Account গুলি দেখাতেই হবে। আমরা কেবল জার্নাল entry-গুলি

দেখিয়ে যাচ্ছি। এর থেকে প্রয়োজন মত লেজার Account করা শক্ত হবে না।

**উত্তর :**

**A's Books**

| Date 1962 | Journal | | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|---|
| Jan. 15 | Bills Receivable A/c<br>To B<br>(For B's acceptance of the bill drawn upon him.) | Dr. | | 3,000 | 3,000 |
| April 18 | Cash A/c ...<br>To Bills Receivable A/c<br>(For B's payment of the bill.) | Dr. | | 3,000 | 3,00 |

**দ্রষ্টব্য :** বিল বা হুণ্ডির গায়ে যে পরিশোধের তারিখ ( মেয়াদী দিন বা Dute date) লেখা থাকে, তার উপরে অতিরিক্ত তিনদিন "grace" বা রেয়াৎ দেওয়ার নিয়ম। ঐ তিন দিনকে বলে **"Days of grace"** বা "রেয়াতী দিন।" যেমন—বিল লেখা হোল 15ই জানুয়ারী, তিন মাস পরে দেয়,—প্রকৃত Due date বা মেয়াদী দিন হবে 15ই এপ্রিল + 3 দিন = 18 এপ্রিল।

**ক্রেতা বা Acceptor-এর খাতায়**—এবারে দেখা যাক্, ক্রেতা বা Acceptor-এর খাতায় কী ভাবে হিসাব লেখা হবে। আগের মত বিক্রেতাকে A, এবং ক্রেতাকে B বলা যাক্

(1) B যখন A-এর কাছ থেকে ধারে মাল কিনবে, তখন B তার ক্রয়-জার্নালে প্রাথমিক হিসাব লিখবে এবং সেখান থেকে লেজার বইতে ডবল entry করবে—Purchases A/c debit এবং A's A/c credit ক'রে।

(2) পরে A যখন বিল লিখে B-র কাছে পাঠাবে এবং B তাতে সম্মতি-সূচক স্বাক্ষর দেবে, তখন B নির্দিষ্ট তারিখে টাকা দিতে বাধ্য থাকবে এবং বিলখানি তার কাছে হবে দেয়-বিল। B এবারে তার দেয়-বিলের জার্নালে (Bills Payable Journal-এ) বিলের বিস্তারিত বিবরণসহ প্রাথমিক

হিসাব লিখবে। পরে লেজারে ডবল-entry হবে—**A's A/c debit** এবং **Bills Payable A/c credit.** ( দেয়-বিল একটা দেয় বা Liability, সুতরাং, দেয়-বিলের **A/c credit** হবে, এবং **A**-কে দেওয়া হোল, সুতরাং **A**-র **A/c debit** হবে।)

(3) এর পরে **A** বিল নিয়ে কী করলো না করলো—কোন ব্যাঙ্কে ভাঙালো, কি অন্য কাউকে দিলো, **B**-র তা দেখার দরকার নেই। বিলের সর্ত অনুযায়ী, টাকা দেবার নির্দিষ্ট তারিখে শেষ পর্যন্ত যার নামে বিল লেখা আছে, তাকে পুরো টাকা দিয়ে দিলেই দেয় বিল বাবদ তার যে দায় ছিল তা শোধ হ'য়ে যাবে। সুতরাং, B-র বইতে **Bills Payable A/c debit হবে** এবং **Cash. A/c credit হবে** ( কারণ নগদ টাকা চ'লে যাচ্ছে এবং দেয় বিলের দেনা শোধ হচ্ছে )।

**উদাহরণঃ** 1962 সালের 4ঠা মার্চ A তিন মাস পরে দেয় 10,000 টাকার একটা বিল লিখলো B-র উপরে। B সেখানা স্বাক্ষর ক'রে ফিরিয়ে দিলো A কে। A পরে C-র নামে সেখানা লিখে দিলো, C লিখে দিলো D-কে। D 7ই জুন তারিখে B-এর কাছ থেকে বিলখানা ভাঙিয়ে নিলো। B-এর খাতায় কী হিসাব হবে দেখাও।

**B's Books**

| Date 1962 | Journal | | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|---|
| March 4 | A's A/c ... | Dr. | ... | 10,000 | |
| | To Bills Payable A/c | ... | ... | | 10,000 |
| | (For accepting A's bill drawn upon us.) | | | | |
| June 7 | Bills Payable A/c ... | Dr. | ... | 10,000 | |
| | To Cash | ... | .. | | 10,000 |
| | (For the payment of A's bill.) | | | | |

**উদাহরণঃ** উপরের উদাহরণটিতে A-র খাতায়, C-র খাতায় এবং D-র খাতায় কী হিসাব হবে দেখাও।

উত্তর :

### In A's Books

| Date 1962 | Journal | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| March 4 | Bills Receivable A/c ... Dr.<br>To B ...<br>(For B's acceptance of the bill drawn upon him.) | ...<br>... | 10,000 | <br>10,000 |
| ? | C's A/c ... Dr.<br>To Bills Receivable A/c ...<br>(For endorsing the bill in C's name.) | ...<br>... | 10,000 | <br>10,000 |

### In C's Books

| Date 1962 | Journal | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| ? | Bills Receivable A/c ... Dr.<br>To A ...<br>(For receiving the bill endorsed to us by A.) | ...<br>... | 10,000 | <br>10,000 |
| ? | D's A/c ... Dr.<br>To Bills Receivable A/c ...<br>(For endorsing the bill in D's name.) | ...<br>... | 10,000 | <br>10,000 |

### In D's Books

| Date 1962 | Journal | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| ? | Bills Receivable A/c ... Dr.<br>To C ...<br>(For receiving the bill endorsed to us by B) | ...<br>... | 10,000 | <br>10,000 |
| June 7 | Cash A/c Dr.<br>To Bills receivable A/c ...<br>(For receiving cash against the bill on maturity.) | ...<br>... | 10,000 | <br>10,000 |

**Dishonour of Bills :** A যখন B-র উপরে একটা বিল লিখলো এবং B যখন সেটাতে সম্মতি-সূচক স্বাক্ষর ক'রে ফিরিয়ে দিলো, তখন,

A-র খাতায় হিসাব ছিল—B/R A/c...debit
এবং B's A/c · credit
এবং B-র খাতায় হিসাব ছিল—A's A/c···debit
এবং B/P A/c···credit.

কিন্তু, এবারে B যদি চুক্তি ভঙ্গ ক'রে নির্দিষ্ট দিনে টাকা না দেয়, তবে A এবং B দু'জনার খাতাতেই উপরিলিখিত হিসাবগুলি বিপরীত হিসাব লিখে নাকচ করে দিতে হবে। সুতরাং, তখন,

A-র খাতায় লেখা হবে—B's A/c···debit
এবং B/R A/c·· credit
এবং B-র খাতায় লেখা হবে—B/P A/c ···debit
এবং A's A/c · credit.

**উদাহরণ :** 1962 সালের 2রা মার্চ, A 3 মাস পরে দেয় 10,000 টাকার একটা বিল লিখলো B-এর উপরে। B সেটাতে সম্মতি-সূচক স্বাক্ষর করলো, কিন্তু নির্দিষ্ট দিনে টাকা দিলো না A এবং B-র খাতায় কী হিসাব হবে দেখাও।

**A-র খাতায়**

| Date 1962 | Journal | L. F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| March 2 | Bills Receivable A/c ... Dr.<br>To B ...<br>(For receiving the bill duly accepted by B) | ...<br>... | 10,000 | <br>10,000 |
| June 5 | B ... Dr.<br>To bills Receivable A/c ...<br>(For B's dishonouring the bill) | ...<br>... | 10,000 | <br>10,000 |

## B-র খাতায়

| Date 1962 | Journal | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| March 2 | A ... Dr. | ... | 10,000 | |
| | To Bills Payable A/c ... | ... | ... | 10,000 |
| | (For the acceptance of A's bill) | | | |
| June 5 | Bills Payable A/c ... Dr. | ... | 10,000 | |
| | To A ... | ... | ... | 10,000 |
| | (For dishonouring A's bill) | | | |

**Discounting of Bills :** A যদি B-র স্বাক্ষর সম্বলিত বিলখানি B-এর টাকা দেবার নির্দিষ্ট তারিখের পূর্বে, অর্থাৎ, মেয়াদী দিবসের পূর্বে কোন ব্যাঙ্কের কাছ থেকে ভাঙিয়ে নেয়, তবে ব্যাঙ্ক বিলের সম্পূর্ণ টাকা A-কে দেয় না, সুদ বা বাটা ( Discount ) হিসাবে কিছু টাকা কেটে নিয়ে বাকী টাকা দেয়। এ ক্ষেত্রে A বিলের বদলে মেয়াদী দিবসের পূর্বেই টাকা পেয়ে যাচ্ছে, তবে বাটার দরুন কিছু লোকসান দিচ্ছে। সুতরাং, A-র খাতায় তখন Cash A/c এবং Discount A/c debit হবে Bills Receivable A/c credit হবে।

**উদাহরণ :** 1962 সালের 12ই মার্চ, A তিন মাস পরে দেয় 3,000 টাকার একখানি বিল B-এর উপরে লিখলো এবং B স্বাক্ষর ক'রে A-কে দিলো। 15ই মার্চ, A কোন ব্যাঙ্ক থেকে 2,950 টাকায় বিলখানা ভাঙিয়ে নিলো। A-র খাতায় কী হিসাব হবে দেখাও—

## A-র খাতায়

| Date 1962 | Journal | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| March 12 | Bills Receivable A/c ... Dr. | ... | 3,000 | |
| | To B ... | ... | | 3,000 |
| | ( For B's acceptance of the bill ) | | | |
| ,, 15 | Cash A/c Dr. | ... | 2,950 | |
| | Discount A/c Dr. | ... | 50 | |
| | To Bills Receivable ... | ... | | 3,000 |
| | ( For discounting the bill from Bank for Rs. 2,950 ) | | | |

**Dishonouring of a Bill under Discount**—A বিলখানা ব্যাঙ্কের কাছ থেকে ভাঙিয়ে নেবার পরে, ব্যাঙ্ক যখন নির্দিষ্ট দিনে B-র কাছে টাকার জন্য গেল, B যদি তখন টাকা না দেয়, তবে নোটারি চার্জসহ বিলের সব টাকা ব্যাঙ্ক A-র কাছ থেকে আদায় করে নেবে। A আবার সব টাকাটা B-র ঘাড়ে চাপিয়ে রাখবে।

**উদাহরণ ঃ** এর আগের উদাহরণে মনে করা যাক্ B নির্দিষ্ট দিনে টাকা দিলো না। অগত্যা A-কে নোটারি চার্জ 5 টাকা সহ সব টাকা ব্যাঙ্ককে দিতে হোল। A-র খাতায় এবং B-র খাতায় কী হিসাব হবে দেখাও—

**উত্তর ঃ** পূর্বের উদাহরণে যে হিসাব দেখান আছে, তারপরে, B-কর্তৃক বিল অসম্মানিত হওয়ায় **A-র খাতায়** হিসাব হবে—

| Date 1962 | Journal | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| June 15 | B ... Dr. | ... | 3,005 | |
| | To Cash ... | ... | | 3,005 |
| | (For the payment of the bill dishonoured by B with noting charge Rs. 5) | | | |

## B-র খাতায়

| Date 1962 | Journal | L.F. | Dr. Rs, | Cr. Rs. |
|---|---|---|---|---|
| March 12 | A ... Dr. | ... | 3,000 | |
| | To Bills Payable ... | ... | | 3,000 |
| | ( For acceptance of A's bill ) | | | |
| June 15 | Bills Payable A/c ... Dr. | ... | 3,000 | |
| | *Noting charge A/c ... | ... | 5 | |
| | To A ... | ... | | 3,005 |
| | ( For dishonouring A's bill of Rs. 3,000 and for Noting charge Rs. 5 paid by A ) | | | |

***দ্রষ্টব্য ঃ** [A-র খাতায় Noting charge-এর জন্য A/c নেই, কারণ এই খরচ B-র ঘাড়ে চাপান হোল। কিন্তু B-র খাতায় Noting charge A/c debit হোল কারণ, এ খরচ শেষ পর্যন্ত তাকেই বইতে হবে ]।

**Renewal of Bills**—অনেক সময়ে ক্রেতা (বিল গ্রাহক বা Acceptor) যখন পূর্বেই বুঝতে পারে যে নির্দিষ্ট দিনে সর্ত অনুযায়ী বিলের টাকা দেওয়া তার পক্ষে সম্ভব হবে না, তখন অনেক সময়ে সে বিক্রেতা (বিল-লেখক বা Drawer)-কে নির্দিষ্ট দিনের পূর্বেই তার অক্ষমতার কথা জানিয়ে দেয় এবং তাকে অনুরোধ করে, আগের বিলখানা তুলে নিয়ে আরো কিছু দিনের সময় দিয়ে ক্ষতিপূরণস্বরূপ সুদসহ আর একখানা নূতন বিল লিখতে। এক্ষেত্রে কিরূপ হিসাব হবে, নিম্নের উদাহরণটি দেখলে তা বোঝা যাবে—

**উদাহরণ ঃ** 1961 সালের 15ই জুন তারিখে A তিন মাস পরে দেয় 12,000 টাকার একখানা বিল লিখলো B-র উপরে। B স্বীকৃতিজ্ঞাপক স্বাক্ষর ক'রে বিলখানা A-কে ফিরিয়ে দিলো। কিন্তু কিছুদিন পরে B বুঝলো যে ঠিক দিনে ( অর্থাৎ 18 সেপ্টেম্বর ) তার পক্ষে টাকা দেওয়া সম্ভব হবে না। 10ই সেপ্টেম্বর তারিখে সে A-র কাছে গিয়ে তাকে অনুরোধ করলো ঐ বিল তুলে নিয়ে আরো দু'মাসের সময় দিয়ে সুদ সমেত 12,100 টাকার আর একখানি নূতন বিল লিখতে। A রাজী হোল এবং B 21শে নভেম্বর নূতন বিলের টাকা দিয়ে দিল। A-র বইতে এবং B-র বইতে কী হিসাব হবে দেখাও।

উত্তর ঃ

## A-র বইতে

| Date 1961 | Journal | | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|---|
| June 15 | Bills Receivable A/c | ... Dr. | ... | 12,000 | |
| | To B | ... | ... | | 12,000 |
| | ( For B's acceptance of the bill ) | | | | |
| Sept. 10 | B | ... Dr. | ... | 12,000 | |
| | To Bills Receivable A/c | ... | ... | | 12,000 |
| | (For the cancellation of the old bill) | | | | |
| ,, 10 | B | ... Dr. | ... | 100 | |
| | To Interest | ... | ... | | 100 |
| | (For B s agreement to pay Rs. 100 as interest for the extension of time) | | | | |
| ,, 10 | Bills Receivable A/c | ... Dr. | ... | 12,100 | |
| | To B | ... | ... | | 12,100 |
| | (For B's acceptance of the new bill) | | | | |
| Nov. 21 | Cash | ... Dr. | ... | 12,100 | |
| | To Bills Receivable | ... | ... | | 12,100 |
| | ( For B's payment of the new bill ) | | | | |

## B-র বইতে

| Date 1961 | Journal | | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|---|
| June 15 | A | ... Dr. | ... | 12,000 | |
| | To Bills Payable A/c | ... | ... | | 12,000 |
| | (For the acceptance of A's bill) | | | | |
| Sept. 10 | Bills Payable A/c | ... Dr. | ... | 12,000 | |
| | To A | ... | ... | | 12,000 |
| | (For the cancellation of the old-bill) | | | | |
| ,, 10 | Interest A/c | ... Dr. | ... | 100 | |
| | To A | ... | ... | | 100 |
| | (For allowing A Rs. 100 as interest for the extension of time) | | | | |
| ,, 10 | A | ... Dr. | ... | 12,100 | |
| | To Bills Payable A/c | ... | ... | | 12,100 |
| | (For the acceptance of the new bill drawn by A) | | | | |
| Nov. 21 | Bills Payable A/c | ... Dr. | ... | 12,100 | |
| | To Cash | ... | ... | | 12,100 |
| | (For the payment of the new bill) | | | | |

**Accommodation Bills**—সাধারণ ক্রয়-বিক্রয় থেকে যে বিলের উৎপত্তি নয়, Drawer বা Acceptor বা দু'জনেরই সুবিধার জন্য ভাঙিয়ে (Discount করে) কিছু টাকা তোলাই মাত্র যে বিলের উদ্দেশ্য, সেইরূপ বিলের নাম Accommodation Bill (বা উপযোজক হুণ্ডি)।

**উদাহরণ:** 1লা জানুয়ারী A নিজের সুবিধার জন্য B-র উপরে তিন মাস পরে দেয় 2,000 টাকার একখানি বিল লিখলো এবং B সম্মতি-সূচক স্বাক্ষর করে দিলো। A ঐ দিনই ব্যাঙ্কের কাছে বার্ষিক শতকরা 5 টাকা বাটায় বিলটা ভাঙিয়ে নিলো। টাকা দেবার সময় হলে, A 2,000 টাকা B-কে পাঠিয়ে দিলো এবং তা দিয়ে B বিলের টাকা শোধ করে দিলো। A এবং B দু'জনের খাতায় কী হিসাব হবে দেখাও।

**উত্তর: A-র খাতায়—**

আগে ভেবে নেওয়া যাক্ A-র খাতায় কী কী হিসাব লিখতে হবে।

(1) A, B-র স্বাক্ষর করা বিল পেল;

(2) ব্যাঙ্কে 5% বাটায় ভাঙাল;

(3) B-কে 2,000 টাকা পাঠিয়ে দিল।

সুতরাং—

| Date 19— | Journal | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| Jan. 1 | Bills Receivable A/c ... Dr. | ... | 2,000 | |
| | To B ... | ... | | 2,000 |
| | (For B's acceptance) | | | |
| ,, | Cash ... Dr. | ... | 1,975 | |
| | Discount ... Dr. | ... | 25 | |
| | To Bills Receivable A/c | ... | | 2,000 |
| | (For discounting the bill at 5%) | | | |
| April 4. | B ... Dr. | ... | 2,000 | |
| | To Cash ... | ... | | 2,000 |
| | (For sending Rs. 2,000 to B) | | | |

**B-র খাতায়—**

B-র খাতায় এই হিসাবগুলি লেখা হবে—

(1) A-র বিল স্বাক্ষর করা হোল,

(2) A র-কাছ থেকে 2,000 টাকা পাওয়া গেল,

(3) বিলের টাকা দেওয়া হোল।

সুতরাং—

| Date 19— | Journal | L.F. | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|---|---|
| Jan. 1 | A ... Dr.<br>To Bills Payable A/c ...<br>(For the acceptance of the bill drawn by A for his own accommodation) | | 2,000 | 2,000 |
| April 4 | Cash ... Dr.<br>To A ...<br>(For receiving Rs. 2,000 sent by A) | | 2,000 | 2,000 |
| ,, | Bills Payable A/c ... Dr:<br>To Cash ...<br>(For the payment of the bill) | | 2,000 | 2,000 |

**Negotiable Instrument** (**সম্প্রদেয় পত্র**)—চেক, বিল এবং প্রমিসরি নোট (প্রমিসরি নোট বা অঙ্গীকার পত্র মানে হোল একখানি কাগজে অধমর্ণ উত্তমর্ণকে লিখে দেয় যে, "আমি প্রতিজ্ঞা করিতেছি যে অমুক তারিখে আমি এত টাকা অমুককে দিব")—এরা টাকার বাজারে অনেকটা কাগজের টাকার মতই স্বচ্ছন্দে এর হাত থেকে ওর হাতে ঘোরা-ফেরা করে। নিয়মমাফিক endorse করে দিলেই এদের মালিকানাস্বত্ব বদলে যায়। তাই এদের বলা হয় "Negotiable Instruments" বা "সম্প্রদেয় পত্র"। Negotiable Instruments Act অনুসারে এদের কেনা-বেচা ও হস্তান্তর নিয়ন্ত্রিত হয়।

## প্রমিসরি নোট বা অঙ্গীকার পত্রের নমুনা ঃ

79/8, Netaji Subhas Road
Calcutta.
9th March, 1962

Stamp

Two months after date I promise to pay S. Basu the sum of Rupees Five Hundred for value received.

Rs. 500/-

P. C. Chatterjee

## চেক, বিল ও প্রোঃ নোটের পার্থক্য ঃ

| চেক | বিল | প্রোঃ নোট |
|---|---|---|
| (1) ইহা কোন অধমর্ণ ব্যাঙ্কের উপর উত্তমর্ণের লিখিত হুকুম। | (1) এখানেও তাই তবে অধমর্ণ কোন ব্যক্তি, (ব্যাঙ্ক নয়)। | (1) ইহা কোন হুকুম নয়, উত্তমর্ণের কাছে অধমর্ণের প্রতিজ্ঞাপত্র বা প্রতিশ্রুতি। |
| (2) ইহাতে সাধারণতঃ তিন ব্যক্তি সংশ্লিষ্ট থাকে—Drawer, Drawee এবং Payee. | (2) এখানেও তাই। | (2) এখানে দুই ব্যক্তি সংশ্লিষ্ট থাকে—Promisor এবং Promisee. |
| (3) ব্যাঙ্ক কর্তৃক Accept করানোর আবশ্যক নাই। | (3) Drawee দ্বারা Accept অর্থাৎ স্বীকৃতিসূচক স্বাক্ষর করিয়ে নিতে হয়। | (3) Drawer নিজেই প্রতিজ্ঞা ক'রছে, সুতরাং অপরকে দিয়ে Accept করানোর কোন প্রশ্ন নেই। |
| (4) দাবী মাত্র টাকা দিতে হয়। | (4) সাধারণতঃ কিছু সময় দেওয়া হয়। | (4) সাধারণতঃ কিছু সময় নেওয়া হয়। |

চেক Crossed এবং Uncrossed বা (open)—দু'রকম আছে। একখানি সাধারণ চেকের এককোণে যদি দুটি সমান্তরাল রেখা টানা যায়, তবে চেক Crossed বা রেখাঙ্কিত হ'য়ে গেল। Crossed চেক (বা রেখাঙ্কিত চেক) ব্যাঙ্কের কাছে গিয়ে সোজাসুজি ভাঙ্গান যায় না, কোন ব্যাঙ্কের মারফৎ ভাঙ্গাতে হয়। প্রথমে চেকখানা কোন ব্যাঙ্কে জমা দিতে হয়, পরে সেই ব্যাঙ্ক অপর ব্যাঙ্কের কাছ থেকে ভাঙ্গিয়ে যার চেক তার Account-এ জমা করে দেয়। এইরূপ চেককে বলা হয় "সাধারণ রেখাঙ্কিত" বা **Generally Crossed** চেক। যার কোন ব্যাঙ্কে Account নেই, তাকে এইরূপ একখানি রেখাঙ্কিত চেক দিলে, সে চেকখানি ভাঙ্গাতে পারবে না। তাকে যার কোন ব্যাঙ্কে Account আছে, এইরূপ একজন পরিচিত লোক মারফৎ এই চেক ভাঙ্গাতে হবে। সাধারণ রেখাঙ্কিত চেকে সমান্তবাল রেখা দুইটির মাঝে "& Co" কথাটিও কেউ কেউ লেখেন।

& CO.

চেকের গায়ে যে দু'টি সমান্তরাল রেখার কথা বলা হোল, তার মধ্যে যদি কোন ব্যাঙ্কের নাম লিখে দেওয়া হয়, তবে আবার চেকখানা যে কোন ব্যাঙ্কের মারফৎ ভাঙ্গান যাবে না। যে ব্যাঙ্কের নাম লেখা আছে, সেই ব্যাঙ্কের মারফৎ-ই ভাঙ্গাতে হবে। এইরূপ চেককে বলা হয় "বিশেষ রেখাঙ্কিত" বা **Specially Crossed** চেক।

STATE BANK OF INDIA.

**"Account Payee" Crossing:** সমান্তরাল রেখা দু'টির মাঝখানে "Account Payee" কথা দুইটি লিখে দেবার অর্থ হোল এই যে, যে ব্যাঙ্কের মারফৎ চেকখানা ভাঙ্গান হবে, সেই ব্যাঙ্ককে অনুরোধ করা হচ্ছে যে, যার নামে চেক লেখা আছে, মাত্র তার Account-এই যেন চেকখানা জমা দেওয়া হয়।

ACCOUNT PAYEE

**"Not negotiable" Crossing:** সমান্তরাল রেখা দু'টির মাঝখানে "Not negotiable" কথাটি লিখে দেবার মানে হবে এই যে, যদি কোন লোক চুরি ক'রে অথবা রাস্তায় কুড়িয়ে অথবা অন্য কোন অসদুপায়ে চেকখানা হস্তগত করে এবং পরে অন্য কাউকে চেকখানা endorse করে দেয়, তবে সে endoresment গ্রাহ্য হবে না। অর্থাৎ, কোন endorser-এর এইরূপ চেকের উপরে যে স্বত্ব তাতে যদি কোন গলদ থাকে, তবে পরবর্তী endorsee বা endorser-দের স্বত্বতেও সেই গলদ বর্তাবে।

NOT NEGOTIABLE.

বিশেষ রেখাঙ্কিত চেক বা Specially Crossed cheque "Account payee" বা "Not Negotiable" হ'তে পারে। বিভিন্ন প্রকার রেখাঙ্কণের উদ্দেশ্য হ'ল এই যে, যদি কেউ এরূপ চেক চুরি করে বা কুড়িয়ে পায়, তবে সে সহজে সেই চেক ভাঙ্গিয়ে টাকা পেতে পারবে না।

UNITED BANK OF INDIA, LTD.
NOT NEGOTIABLE.

LLOYDS BANK, LTD.
ACCOUNT PAYEE ONLY.

## Exercise XI

1. Distinguish between a Bill of Exchange and a Promissory Note.

2. Distinguish between a Cheque and a Bill of Exchange.

3. Define and explain the following terms :—

(i) Not Negotiable ; (ii) Endorsement ; (iii) Acceptance ; (iv) Due Date ; (v) Dishonour ; (vi) Noting ; (vii) Discounting a Bill ; (viii) Days of Grace ; (ix) Accommodation Bill.

4. (a) Distinguish between a Cheque and a Promissory Note.

(b) How is the negotiability of a Cheque restricted by the Crossing it bears? And to what extent, if any, is the position affected by the addition of the words "Not Negotiable" to the crossing?

(c) Who can open a Crossed Cheque? (C. U.)

5. A drew a bill on B for Rs. 500/- due three months hence. B accepted the same on 1st. Feb. 1956. A discounted it with Lloyds Bank on 4th. February at 5%. On due date B could not pay. Show entries in A's books. (C. U.)

6. On 1st. January, 1953, P drew on Q a bill at 3 months for Rs. 5,000 and he endorsed it on to R after the bill had been accepted by Q. R discounted the bill with the Central Bank of India Ltd., and the discounting charges amounted to Rs. 62·50. On due date the bill was honoured by payment.

You are asked to give the Journal entries in the Books of the respective parties to record the above transactions. (C. U.

7. Ray sold goods to Bose for Rs. 500 for which a bill of exchange for 3 months was drawn and accepted by Bose on 1st October, 1952. Ray then endorsed the bill to Chaudhury who discounted it with his Bank on 4th October for Rs. 480. At maturity, the bill was duly honoured by Bose. Journalise these transactions in the Books of Ray, Bose and Chaudhury. (C. U.)

8. (a) What do you understand by a Negotiable Instrument ?

(b) On 1st November 1951, Ray sold goods to the value of Rs. 5,000 to Sen who accepted a bill at 3 months. On 4th. November, 1951, Ray discounted this bill at 6% per annum with his bankers. At maturity the bill was returned by the bankers dishonoured, and Rs. 25 was charged as expenses. Show the entries in Ray's Journal recording the above transactions. (C. U.)

9. A receives bill of exchange from B for £100 and discounts it with his bankers. On the bill becoming due, B requests A to renew it which A does, adding £2 to the new bill for interest. What entries will be necessary in A's books when the bill is renewed ? (C. U.)

10. On 5th. January, 1948, A received three bills of exchange from B for Rs. 100, Rs. 200 and Rs. 300 payable at one, two and three months respectively. On 10th. January he gave the first bill to C at an agreed value of Rs. 95 and on 16th January he discounted the second bill with his Bank at 5 percent. On the due dates the three bills were honoured. Show the entries in A's books. (C. U. B. Com.)

11. Distinguish between Cash Discount and Trade Discount and show by examples how they are treated in the accounts. Also state what is Bill Discount and how it is calculated and charged in the accounts. (C. U. B. Com.)

12. For their mutual convenience A draws a bill on B for Rs. 1,000 at three months on 1st. January, 1950. B accepts the bill and returns it to A. The arrangement between A and B is that they will share the proceeds equally between themselves. A discounts the bill with his bankers at 4% per annum on 4th. January and remits moiety of proceeds to B. On the bill falling due A remits his proportion and the bill is met in due course by B. Show entries in the books of both A and B, interest being calculated in months. (C. U. B. Com.)

13. What do you mean by "Crossing of a cheque' ? What is 'special crossing' ?

14. What do you mean by Negotiable Instruments ? What is 'Not Negotiable' crossing ? What is the effect of such crossing ? What is the effect of 'Account Payee' crossing ?

## দ্বাদশ অধ্যায়

## Single-Entry System

### ( একতরফা বা একহারা জমাখরচ )

পূর্বে বলা হ'য়েছে যে এ পর্যন্ত ব্যবসায় জগতে হিসাব রাখার জন্য একটি মাত্র নির্ভরযোগ্য পদ্ধতিই আবিষ্কৃত হয়েছে ; যার নাম Double Entry System. আমরাও বরাবর এই পদ্ধতিই অনুসরণ ক'রে এসেছি এবং দেখেছি যে এ পদ্ধতিতে হিসাব রাখার সব রকম উদ্দেশ্যই ভালভাবে সিদ্ধ হয়। কিন্তু অনেক সময়ে ছোটখাট ব্যবসায়ে ব্যবসায়ীর অজ্ঞতার জন্যই হোক বা অক্ষমতার জন্যই হোক্ বা অপ্রয়োজন বোধেই হোক, এ নিয়ম মেনে চলা হয় না বা মাত্র আংশিকভাবে মেনে চলা হয়। এই অসম্পূর্ণ এবং ত্রুটীপূর্ণ ডবল Entry ( Incomplete Double Entry ) পদ্ধতিকে বলা হয় Single Entry পদ্ধতি। আসলে Single Entry পদ্ধতি কোন পদ্ধতিই নয়, কারণ, সব পদ্ধতিতেই শৃঙ্খলা এবং নিয়ম-কানুন ইত্যাদি আছে, কিন্তু এক্ষেত্রে তেমন কিছু নেই। কোন লেন-দেনের বেলা হয়তো ঠিকঠিক দুটো entry বা ডবল entry করা হোল, আবার কোন লেন-দেনের বেলায় হয়তো একটি মাত্র entry বা single entry করা হোল, আবার কোন লেন-দেনের বেলা হয়তো কোন হিসাবই লেখা হোল না। এরূপ ক্ষেত্রে পরিষ্কার বা নিখুঁত হিসাব পাওয়ার আশা করা বৃথা এবং হিসাব লেখার উদ্দেশ্যগুলিও ভালভাবে সিদ্ধ হ'তে পারে না। তাই এ পদ্ধতি অসম্পূর্ণ এবং অবৈজ্ঞানিক।

**Single Entry-র অসুবিধা**—Single Entry নিজে কোন সুসঙ্গত পদ্ধতি নয়, ডবল entry-র অসংস্কৃতরূপ মাত্র, সুতরাং, এর নিজস্ব বিশেষ কোন সুবিধা নেই, বরং ডবল entry-র যেসব সুবিধা, তা থেকেও এ বঞ্চিত। যেমন,—

(1) প্রত্যেক লেন-দেনের জন্য হিসাবের খাতায় একবার debit এবং একবার credit না করার জন্য Trial Balance তৈরী ক'রে দেখা যায় না হিসাব লিখতে কোন ভুল হোল কিনা।

(2) হিসাবের গোলমাল করে টাকা পয়সা বা জিনিসপত্র কেউ যদি চুরি করে, তবে তা চট্ করে ধরে ফেলা কষ্টকর।

(3) প্রত্যেক আয়, ব্যয়, ক্ষতি-বৃদ্ধির জন্য আলাদা আলাদা হিসাব ( বা Account ) না রাখায় Trading Account বা Profit and Loss Account তৈরী করা সম্ভব নয়. সুতরাং লাভ বা লোকসান কী করে হোল বা ঠিক কত হোল, তা বোঝা যায় না।

(4) প্রত্যেক সম্পত্তি ( বা Asset )-এর জন্য আলাদা আলাদা হিসাব না রাখার জন্য বছরের শেষে ঠিকমত তাদের মূল্য নির্ধারণ করা যায় না. সুতরাং, Balance Sheet-ও নির্ভরযোগ্য হয় না।

**কী উপায়ে লাভ বের করা হয়**—মালিকের কাছে ব্যবসায়ের যে দেয়, তাই হোল ব্যবসায়ের মূলধন। সুতরাং, ব্যবসায়ের মোট সম্পত্তি থেকে ব্যবসায়ের অন্যান্য দেয়গুলি বাদ দিলে যা থাকে, তা-ই হোল ব্যবসায়ের মূলধন। এই উপায় অবলম্বন করে বছরের প্রথমে একবার, এবং বছরের শেষে একবার—দু'বার ব্যবসায়ের মূলধন বার করা হয়। এখন, মূলধনের যা পরিবর্তন, তা-ই হোল ব্যবসায়ের এক বছরের লাভ বা লোকসান। বছরের শেষের মূলধন যদি বছরের প্রথমের মূলধন অপেক্ষা বেশী হয়,—তবে এই বেশীটুকু ব্যবসায়ের লাভ, এবং যদি কম হয়,—তবে কমটুকু ব্যবসায়ের লোকসান ব'লে বুঝতে হবে। ( অবশ্য ব্যবসায়ের মালিক যদি বছরের মধ্যে কখনও নূতন মূলধন এনে যোগ করে, তবে তা লাভের মধ্যে ধরা হবে না, এবং যদি মাঝে মাঝে ব্যবসায় থেকে টাকা তুলে নেয়, তবে তা যোগ ক'রেই লাভ বার ক'রতে হবে )।

**Statement of Affairs বা আর্থিক অবস্থার বিবরণী**—উপরে মূলধন বার করার যে উপায় বলা হোল, তাতে সব সম্পত্তির এবং (মূলধন বাদে) অন্যান্য দেয়গুলির পরিমাণ জানা প্রয়োজন। কিন্তু একতরফা দাখিলায় সব সম্পত্তির আলাদা আলাদা হিসাব না থাকায়, অনেক অসুবিধাই ঘটে। কিন্তু তবু যে ক'রেই হোক, যতদূর নির্ভুল ভাবে সম্ভব, নগদ টাকা, প্রাপ্যবিল, ধার, অবিক্রীত পণ্য, আসবাবপত্র, কলকব্জা, ঘর বাড়ী ইত্যাদি সব সম্পত্তির

Account-গুলিতে যে debit balance-গুলি থাকে, সেইগুলিই ব্যবসায়ের সম্পত্তির পরিমাণ নির্দেশ করে। Balance Sheet-এর ডান দিকে Asset-গুলি দেখানো হয়।

**Liability**—অপরের নিকট ব্যবসায়ের যে সব দেনা, সেই সবই ব্যবসায়ের দেয় বা Liability. Sundry Creditors, Loan, Bills Payable, Bank Overdraft—এই সবই ব্যবসায়ের দেয় বা Liability. এ ছাড়া, ব্যবসায়ের মূলধনও মালিকের নিকট ব্যবসায়ের দেনা। Liability-গুলি সবই credit balance এবং সবই Balance Sheet-এর বাঁ দিকে দেখানো হয়।

**Capital**—ব্যবসায়ের মালিক যে টাকা ব্যবসায়ে নিয়োগ করে, তাহাই ব্যবসায়ের মূলধন বা Capital. ব্যবসায়ের তরফ থেকে" দেখতে গেলে মূলধনও ব্যবসায়ের একটি দেয় ( Liability ), কারণ, এই টাকা যেন ব্যবসায় মালিকের কাছ থেকে ধার নিয়েছে এবং ব্যবসায় গুটিয়ে ফেললে এই টাকা মালিক ফেরৎ পাবে। ব্যবসায়ের লাভ লোকসানের দায়িত্বও মালিককেই গ্রহণ করিতে হয়, সেই জন্য ব্যবসায়ে লাভ হ'লে মূলধনের সাথে তা' যোগ হবে, আর লোকসান হলে, মূলধন থেকে তা' বিয়োগ হবে। মালিক ব্যক্তিগত প্রয়োজনে ব্যবসায় থেকে যে টাকা তুলে নেয় ( Drawings ) তা-ও মূলধন থেকে বাদ যায়। Capital Account-এ প্রায় সর্বদাই credit balance থাকে এবং Balance Sheet-এর বাঁ দিকে ( Liabilities side-এ ) ইহা দেখানো হয়।

**Trial Balance**—Double Entry পদ্ধতি বা দু তরফা দাখিলার প্রধান কথা এই যে, লেজার Account-গুলিতে মোট debit এবং মোট credit সর্বদাই সমান হবে এবং সেই কারণেই Account-গুলিকে balance করলে, মোট debit balance সর্বদাই মোট credit balance-এর সমান হবে। হিসাব লিখতে ভুল হয়েছে কিনা, তা' পরীক্ষা করার জন্য এই সত্যটি কাজে লাগানো হয়। লেজার Account-গুলির একটি তালিকা প্রস্তুত ক'রে debit balance-গুলি এক কলমে এবং credit balance-গুলি

অন্য কলমে রেখে যোগ করা হয়। দুইটি কলমের যোগফল যদি সমান হয়, তবে বোঝা যায়, হিসাব লিখতে নিশ্চয়ই ভুল হয়েছে। এই তালিকাকেই বলে রেওয়ামিল বা Trial Balance. Trial balance মিলে গেলেই অবিশ্যি জোর করে বলা যায় না যে, হিসাবে কোথাও ভুল নেই।

**Balance Sheet**—লাভ লোকসানের হিসাব তৈরী করার পরে ব্যবসায়ের যাবতীয় সম্পত্তিগুলিকে ডান দিকে এবং যাবতীয় দেয়গুলিকে বাঁদিকে রেখে, যে বিবরণী প্রস্তুত করা হয়, তাহাকে উদ্বৃত্তপত্র বা Balance Sheet বলে। Balance Sheet কোন নির্দিষ্ট দিবসে ব্যবসায়ের আর্থিক অবস্থা প্রকাশ করে। Balance Sheet-এ মোট সম্পত্তি সর্বদাই মোট দেয়-এর সমান হয়।

**Depreciation**—ব্যবসায়ের বাড়ী, যন্ত্রপাতী, আসবাবপত্র প্রভৃতি স্থায়ী সম্পত্তিগুলি দীর্ঘদিন ধরে ব্যবসায়ের প্রয়োজন মেটাতে সক্ষম হলেও, সময়ের সঙ্গে সঙ্গে ক্রমশঃ ক্ষয়প্রাপ্ত হয় এবং সেই কারণে এদের মূল্যও ক্রমশঃ হ্রাস পায়। ব্যবহারের দরুণ বা সময়ের অগ্রগতির দরুণ বা নূতন যন্ত্র আবিষ্কারের জন্য পুরাণো যন্ত্র বাতিল করার দরুণ, স্থায়ী সম্পত্তিগুলির যে নিশ্চিত ক্ষয় বা অবচয় এবং তৎসহ মূল্য হ্রাস হয়, তাকেই বলে Depreciation. Depreciation বা অবচয় ব্যবসায়ের একটি অবশ্যম্ভাবী খরচ। সুতরাং লাভ লোকসানের হিসাব তৈরী করার সময়ে কোন সম্পত্তির মূল্য অবচয়ের জন্য কতখানি হ্রাস পেলো, তা' হিসাব ক'রে Profit and Loss Account-এ debit করতে হবে। Balance Sheet-এও সম্পত্তিগুলি থেকে অবচয় বাদ দিয়েই দেখাতে হবে।

**Fixed Asset**—ব্যবসায়ের সম্পত্তিগুলির মধ্যে এমন কতগুলি সম্পত্তি থাকে, যেগুলি একইভাবে থেকে দীর্ঘদিন ব্যবসায়ের কাজে লাগে। বিক্রী করার জন্য এগুলি কেনা হয় না, এগুলি কেনা হয় এগুলিকে স্থায়ীভাবে রেখে, এদের কাছ থেকে দীর্ঘদিন ধরে কাজ পাওয়ার জন্য। এই জন্য এই সম্পত্তিগুলিকে স্থায়ী সম্পত্তি বা Fixed Asset বলে। এই সম্পত্তিগুলি স্থায়ী হলেও এরা চিরস্থায়ী নয় এবং এদের মূল্যও স্থায়ী নয়। অবচয় বা

depreciation-এর দরুণ এদের মূল্য ক্রমাগত হ্রাসপ্রাপ্ত হয়। Balance Sheet-এ অবচয় বাদ দিয়ে এগুলিকে Assets side-এ দেখানো হয়। Land & Buildings, Machinery & Plant, Furniture and Fixtures এগুলি সব Fixed Asset.

**Floating Asset**—যে সম্পত্তিগুলি দীর্ঘদিন একই অবস্থায় থাকে না এবং একই অবস্থায় রাখা ব্যবসায়ের উদ্দেশ্যও নয়, সেই সম্পত্তিগুলিকে চল্‌তি সম্পত্তি বা Floating Asset বলে। যেনম, Cash, Stock, Debtors, Bills Receivable—এগুলি Floating Asset, কারণ, এগুলির কোনটিই একই অবস্থায় দীর্ঘদিন থাকে না। আজ যা' নগদ টাকা কাল তা' পণ্যসম্ভার, আবার পরশু তা বিক্রী হয়ে Sundry Debtors, পরে হয়তো তা' আবার Bills Receivable এবং সর্বশেষে আদায় হয়ে আবার নগদ টাকা। এইরূপে এই সম্পত্তিগুলির একটি চক্রাকার আবর্ত আছে। তাই, এইসম্পত্তিগুলিকে Circulating Assets ( বা Liquid Assets ) বা প্রবাহী সম্পৎ-ও বলে।

**Wasting Asset**—যে সকল স্থায়ী সম্পত্তি ব্যবহারের সঙ্গে সঙ্গে ক্রমশঃ নিঃশেষিত হয়, অর্থাৎ ফুরিয়ে যায়, সেই সম্পত্তিগুলিকে ক্ষয়িষ্ণু সম্পত্তি বা Wasting Asset বলে। যেমন, খনি থেকে খনিজ দ্রব্য তুলে খনিটিও ক্রমশঃ নিঃশেষিত হয়ে আসে। তাই Mine একটি Wasting Asset.

**Fictitious Asset**—যেগুলি আসলে কোন সম্পত্তিই নয়, কোন ব্যয় বা লোকসান মাত্র, অথচ Balance Sheet-এ সম্পত্তির দিকে দেখানো হয়, সেগুলিকে অলীক সম্পত্তি বা Fictitious Asset বলে। যেমন, Preliminary Expenses ( যৌথ প্রতিষ্ঠানের সংগঠন ব্যয় ), Advertisement Suspense ( বিজ্ঞাপন খরচের যে অংশ লাভ লোকসানের হিসাবে ধরা হয়নি ) ইত্যাদি।